# হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি

॥ প্রথম খণ্ড ॥

পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে

সম্পাদনা

ধরিত্রী রায়

অসীমকুমার চট্টোপাধ্যায়



দীপায়ন ॥ ২০ কেশবচন্দ্র সেন স্ট্রিট ॥ কলকাতা-৭০০০০৯

# Hindusthani Sangeet-Paddhati

*by*

**Pandit Bishnunarayan Bhatkhande**

**Vol. I**


বঙ্গানুবাদ ।। অসীমকুমার চট্টোপাধ্যায়

সুস্মিতা বন্দ্যোপাধ্যায় ।। মণিকা সাহা

চতুর্থ সংস্করণ ।। বৈশাখ ১৩৯৭

প্রকাশক ।। রেণুকা সাহা

২০ কেশব সেন স্ট্রীট ।। কলকাতা ৭০০০০৯

প্রচ্ছদপট ।। সন্দীপন ভট্টাচার্য

মুদ্রাকর ।। সোনা মুদ্রণ

৭৬/২ বিধান সরণী ।। কলকাতা ৭০০০০৬

সঙ্গীতাচার্য রামশঙ্কর ভট্টাচার্যের
পুণ্য স্মৃতির উদ্দেশে

তুমি যেদিন বড় হবে
গানের জগতে শুধু দেদীপ্যমান
শুকতারা হয়ে সকলকে
মাতিয়ে রাখবে, সেদিন দাদা
আমি অন্তরীক্ষে নক্ষত্রের
সঙ্গী হয়ে কান খাড়া করে
গান শুনবো

রাম মামা

# প্রকাশিত অন্যান্য সঙ্গীত বিষয়ক গ্রন্থ

## ☐ ভারতীয় উচ্চাঙ্গ সঙ্গীত ☐

ডঃ উৎপলা গোস্বামী, অধ্যক্ষ, বেঙ্গল মিউজিক কলেজ
প্রাক্তন ডিন, সঙ্গীত বিভাগ, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়

ভারতীয় সংগীতের ইতিহাস ও তত্ত্ব সম্পর্কে বিশদভাবে আলোচিত একটি আকর গ্রন্থ।

## ☐ ঠুম্‌রী লহরী ☐

পণ্ডিত নন্দগোপাল বিশ্বাস

( তিন খণ্ডে )

বিভিন্ন রাগে তিন শতাধিক ঠুম্‌রী স্বরলিপি ও গানের ভাবার্থসহ এই গ্রন্থমালায় গ্রথিত হয়েছে। ইতিহাস ও শাস্ত্রীয় পরিচয়সহ ঠুম্‌রীর বিভিন্ন ঘরাণার গায়কী এবং বিস্তারের ক্রিয়াত্মক কৌশল ক্রমানুসারে তিন খণ্ডে বিস্তারিত আলোচিত হয়েছে ও প্রত্যেক খণ্ডের পরিশেষে গানগুলির একটি রাগানুযায়ী সূচি সংযোজিত করা হয়েছে।

## ☐ রাগ-তন্ত্র মালা ☐

পণ্ডিত নন্দগোপাল বিশ্বাস

( পাঁচ খণ্ডে )

সহস্রাধিক রাগের বিস্তারিত শাস্ত্রীয় পরিচয়সহ নানান মতান্তরে ঐ-সব রাগের পরিচয়, আরোহ, অবরোহ, পকড় ও চলন ইত্যাদিসহ পাঁচ খণ্ডে এটি রাগসংক্রান্ত একটি বিশাল কোষগ্রন্থ। ইতিপূর্বে ভারতীয় কোন ভাষায় এরূপ রাগকোষ গ্রন্থ প্রকাশিত হয়নি।

## ☐ গজল-এ-গুলিস্তাঁ ☐

পণ্ডিত নন্দগোপাল বিশ্বাস

( তিন খণ্ডে )

ভারতবর্ষের বিশিষ্ট কবি ও গায়কগণের প্রায় ২২৫টি গজল গানের বাণী স্বরলিপি ও ভাবার্থসহ তিন খণ্ডে বিন্যস্ত করা হয়েছে। গজলের ইতিহাস, গায়নের তত্ত্বগত ও ক্রিয়াত্মক বিষয়সমূহের বিস্তারিত আলোচনাসহ এটি একটি অনন্য গ্রন্থ।

# পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে

ভারতবর্ষের সঙ্গীতশাস্ত্রের ইতিহাসে পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে এক চিরজীবী নাম। ১৮৬০ সালের ১০ আগস্ট বোম্বাই-এর কাছে বালকেশ্বরে ভাতখণ্ডেজী জন্মগ্রহণ করেন। অবস্থাপন্ন ঘরের সন্তান ছিলেন তিনি, সুতরাং শিক্ষালাভে তাঁর কোন অসুবিধা হয়নি। স্কুলে শিক্ষার পাশাপাশি তিনি সঙ্গীতের দিকে আকৃষ্ট হন। ছোটবেলায় মায়ের কাছে ভজন শিখেছিলেন। সঙ্গীতচর্চা চলতে থাকে এবং সঙ্গীত প্রতিযোগিতায় তিনি কয়েকটি পুরস্কারও পান। একইসঙ্গে প্রকাশ পায় তাঁর সাহিত্যিক দক্ষতাও। এরপর সেতার শিখতে শুরু করেন। বেনারসের সুপ্রসিদ্ধ সেতারী পান্নালাল বাজপেয়ীর শিষ্য বল্লভদাসজীর কাছে সেতার শিক্ষা শুরু করেন। তারপর বিখ্যাত বীণকার আলি হোসেনের শিষ্য গোপালজীর কাছেও সেতার শেখেন।

১৮৮৪ সালে তিনি এফ. এ. পাশ করেন। সঙ্গীতশিক্ষার জন্য বোম্বাইয়ের 'গায়ন উত্তেজক মণ্ডলী' নামক সঙ্গীত প্রতিষ্ঠানের সভ্য হন। তারপর রাওজী বুয়া বেলবাগকার-এর কাছে শিখতে শুরু করেন ধ্রুপদ গান। এই সময়েই মহম্মদ হোসেন ও বিলায়েত হোসেনের কাছে খেয়াল শিক্ষা করেন। কয়েক বছরের মধ্যেই তিনি সঙ্গীতে এমন দক্ষতার পরিচয় দেন যে 'গায়ন উত্তেজক মণ্ডলী'-র সঙ্গীত পরিচালনার ভার তাঁর ওপরেই অর্পণ করা হয়। এই প্রতিষ্ঠানে তিনি যাদের নির্বাচন করতেন, তারাই সেখানে গান গাওয়ার সুযোগ লাভ করত।

১৮৮৬ সালে ভাতখণ্ডেজী বোম্বাই বিশ্ববিদ্যালয় থেকে বি. এ. পাশ করেন এবং ১৮৯০ সালে এল. এল. বি. পরীক্ষায় উত্তীর্ণ হন। আইন ব্যবসায়েও তিনি দক্ষতার পরিচয় দেন এবং সম্মানলাভ করেন। কিন্তু সঙ্গীতের প্রতি তাঁর আকর্ষণ এত প্রবল ছিল যে আইন ব্যবসায়ে বেশি সময় ব্যয় না করে সঙ্গীত চর্চাতেই বেশির ভাগ সময় ব্যয় করতেন। হিন্দি, গুজরাতি, তেলুগু ও সংস্কৃত ভাষা শিক্ষা করে তিনি এইসব ভাষায় রচিত সঙ্গীত পুস্তকাদি পাঠ করতে শুরু করলেন। ১৮৯৫ সাল পর্যন্ত প্রায় সারা ভারতের সঙ্গীত সম্পর্কিত পুস্তক অধ্যয়নের কাজে ব্যাপৃত থাকেন। মাঝে-মধ্যে এইসব বিষয়ে নানা জায়গায় বক্তৃতাও করেন।

১৮৯৬ সালে তিনি বেরিয়ে পড়েন পড়েন পথে, ভারতবর্ষের তাবৎ অঞ্চলের সঙ্গীতের গতিপ্রকৃতি আত্মস্থ করার জন্য শুরু হয় এক সঙ্গীত-মুসাফিরের দীর্ঘযাত্রা। ১৯০৪ সাল পর্যন্ত তিনি দাক্ষিণাত্যে ভ্রমণ করেন। আলোচনা করেন গুণী সঙ্গীতজ্ঞদের সঙ্গে। সংগ্রহ করেন অসংখ্য গানের রাগরূপ। ১৯০৭ সালে আসেন কলকাতায়। রাজা সৌরীন্দ্রমোহন ঠাকুরের সঙ্গে সাক্ষাৎ হয়। দীর্ঘ আলোচনা হয় তাঁদের মধ্যে। সঙ্গীতবিশারদ কৃষ্ণধন বন্দ্যোপাধ্যায়ের লেখা 'গীতসূত্রসার' (প্রথম প্রকাশিত ১৮৮৫ সালে) বইটি পড়ার জন্য বাংলাভাষা শিখেছিলেন ভাতখণ্ডেজী। কৃষ্ণধনের বিজ্ঞানসম্মত পর্যালোচনায় মুগ্ধ হয়ে 'গীতসূত্রসার'কে তিনি লক্ষ্ণৌ সঙ্গীত কলেজের পাঠ্য তালিকায় সসম্মানে অন্তর্ভুক্ত করেন। কৃষ্ণধন বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে পরিচিত হওয়ার সুযোগ অবশ্য ভাতখণ্ডেজীর হয়নি, কারণ ১৯০৪ সালেই আসামের গৌরীপুরে নিভে গেছে কৃষ্ণধনের জীবনদীপ।

এরপর তিনি নাগপুর, হায়দ্রাবাদ ও অন্যান্য দেশীয় রাজ্যগুলি পরিভ্রমণ করেন। ১৯০৯ সালে উত্তর ভারতের সঙ্গীত সংগ্রহের জন্য পর্যটন করতে শুরু করেন। এই সময় তিনি এলাহাবাদ, বেনারস, গয়া, মথুরা, লক্ষ্ণৌ, দিল্লি, আগ্রা, জয়পুর, যোধপুর, উদয়পুর উভৃতি স্থানের ওস্তাদদের সংস্পর্শে আসেন। এঁদের কাছ থেকে তিনি অসংখ্য সঙ্গীত সংগ্রহ করেন। জয়পুর রাজদরবারের সাহায্যে মনোরঙ্গ-এর বংশধর প্রসিদ্ধ খেয়াল গায়ক আসফ আলী এবং তাঁর পুত্র মহম্মদ আলীর কাছ থেকে সংগ্রহ করেন ধ্রুপদ, খেয়াল, হোরী, ঠুমরী গান। শোনা যায়, তাঁরা নিজঘরের প্রায় তিনশত খেয়ালগান ভাতখণ্ডেজীকে শুনিয়েছিলেন এবং এগুলি তিনি লিপিবদ্ধ করে নিয়েছিলেন। পরবর্তীকালে এই গানগুলি তিনি হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির 'ক্রমিক পুস্তক-মালিকা'তে সন্নিবেশিত করেন। এরপর তিনি হাত দেন লেখার কাজে।

১৯০৯ সালে সংস্কৃত ভাষায় 'লক্ষণগীত' তথা 'অভিনবরাগমঞ্জরী' নামক পুস্তক প্রকাশ করেন এবং হিন্দুস্থানী সঙ্গীতের তত্ত্ব ও নিয়মাবলী লিপিবদ্ধ করেন। 'চতুর পণ্ডিত' ছদ্মনামে এই পুস্তক প্রকাশ করেন তিনি। দশ ঠাট ও রাগের সময় সম্বন্ধে বর্ণনা এই বইতেই প্রথম লিপিবদ্ধ হয়।

হিন্দুস্থানী সঙ্গীতের প্রামাণ্য গ্রন্থ হিসেবে 'লক্ষণগীত' প্রসিদ্ধি লাভ করেছে। এই বইতে অতি সহজ কথায় তিনি রাগগুলির নিয়ম উল্লেখ করেছেন এবং রাগলক্ষণগুলি রাগ ও তালে নিবদ্ধ করে গীত রচনা করেছেন।

১৯১০ সালে ভাতখণ্ডেজী লক্ষণগীতের বিস্তৃত ব্যাখ্যা গ্রন্থ হিসেবে মরাঠি ভাষায় 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' গ্রন্থের প্রথম খণ্ড প্রকাশ করেন। এইসব গ্রন্থাবলী প্রকাশের ফলে ভারতের সর্বত্র তাঁর খ্যাতি ছড়িয়ে পড়ে।

১৯১১ সালে অযোধ্যার ঠাকুর নবাব আলি খাঁ লক্ষ্ণৌতে ভাতখণ্ডেজীর সঙ্গে পরিচিত হন। আকবরপুরের ঠাকুরসাহেব তাঁর রচিত উর্দু সঙ্গীত গ্রন্থের প্রথম খণ্ডে ঐ সমস্ত লক্ষণগীত প্রকাশ করেন। তিনি ভাতখণ্ডেজীর প্রতি শ্রদ্ধাবশত লক্ষ্ণৌ-এর অধিবাসী ও রামপুর এস্টেটের ওস্তাদ নাজির খাঁ-কে ভাতখণ্ডেজীর কাছে সঙ্গীত শিক্ষার ব্যবস্থা করে দেন।

১৯১৫ সালে ভাতখণ্ডেজীর অনুরোধে বরোদার মহারাজ বরোদাতে নিখিল ভারত সঙ্গীত সম্মেলন আহ্বান করেন। ১৯১৫ থেকে ১৯২৫ সাল পর্যন্ত নিখিল ভারত সঙ্গীত সম্মেলনের পাঁচটি অনুষ্ঠান হয়। প্রত্যেকবার ভাতখণ্ডেজীই নেতা ও উদ্যোক্তার স্থান গ্রহণ করেন। এইসব সম্মেলনে যোগযানকারী গুণী প্রতিযোগিতায় বিচারকমণ্ডলীর মধ্যে তাঁর স্থান ছিল শীর্ষে। এইসব সম্মেলনের মধ্যে ১৯১৮ সালের দিল্লি সম্মেলন, ১৯১৯ সালের বেনারস সম্মেলন এবং ১৯২৪ সালের লক্ষ্ণৌ সম্মেলন বিশেষ-ভাবে উল্লেখযোগ্য। ভাতখণ্ডেজীর অনুরোধে বরোদার মহারাজা বরোদাতে একটি সঙ্গীত বিদ্যালয় স্থাপন করেন এবং তাঁরই অনুরোধে গোয়ালিয়রের মহারাজা মাধব রাও গোয়ালিয়রে 'মাধব সঙ্গীত বিদ্যালয়' স্থাপন করেন। ঐ দুটি সংস্থা পরিচালিত হত ভাতখণ্ডেজীর নির্দেশে। এরপর আমন্ত্রণ আসে বোম্বাই থেকে—বিদ্যালয় ও সঙ্গীতশিক্ষক গড়ে তোলার জন্য। গোয়ালিয়রের প্রসিদ্ধ ওস্তাদ রাজাভাইয়া পুছওয়ালা তাঁর শিষ্যত্ব গ্রহণ করেছিলেন। এছাড়া পণ্ডিত রতনঝঙ্কার এবং আরও অনেক গুণী ব্যক্তি তাঁর শিষ্যত্ব গ্রহণ করেছিলেন। এর মধ্যেই চলছিল 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' গ্রন্থের পরবর্তী ভাগগুলি প্রকাশের কাজ। ছয় ভাগে প্রকাশিত এই পুস্তকের শেষ ভাগের কাজ শেষ হয় ১৯৩২ সালে। সমগ্র গ্রন্থটিতে ছয়শত ধ্রুপদ-খেয়ালসহ প্রায় উনিশশত গান (চিজ) সন্নিবেশিত হয়েছে।

পণ্ডিত মদনমোহন মালব্য ভাতখণ্ডেজীর বিশেষ বন্ধু ছিলেন। তাঁরই চেষ্টায় কাশী বিশ্ববিদ্যালয়ে সঙ্গীতের বিভাগ খোলা হয়।

শেষ জীবনে ভাতখণ্ডেজী রামপুরের নবাব হামিদ আলি খাঁ, ঠাকুর নবাব আলি এবং নবাবের ভ্রাতা ছম্মন সাহেবের সঙ্গে সৌহার্দ্যসূত্রে আবদ্ধ হন। নবাব বাহাদুরের দানের ফলে ১৯২৬ সালে লক্ষ্ণৌ মরিস কলেজের প্রতিষ্ঠা সম্ভব হয়। এই কলেজের প্রথম অধ্যক্ষের পদ গ্রহণ করেন ভাতখণ্ডেজী।

পরবর্তীকালে এই বিদ্যালয়ের নাম পরিবর্তন করে নাম রাখা হয় ভাতখণ্ডে সঙ্গীত বিদ্যাপীঠ।

রামপুর এস্টেট থেকে ভাতখণ্ডেজী শুধু অর্থ এবং অন্যান্য সাহায্যই পাননি, নবাব গুরু উজীর খাঁ এবং ছম্মন সাহেবের কাছ থেকে বহু ধ্রুপদ শিক্ষা ও সংগ্রহ করেছিলেন।

১৯৩৩ সালে ৭৩ বছর বয়সে ভাতখণ্ডেজী পক্ষাঘাতে আক্রান্ত হন। ধীরে ধীরে হারিয়ে যায় তাঁর কাজ করার দুর্দম শক্তি। ঐভাবেই কেটে যায় তিনটি বছর। ১৯৩৯ সালের ১৯ সেপ্টেম্বর বোম্বাই শহরে চিরনিদ্রিত হন সঙ্গীতসূর্য পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে।

পৃথিবীতে কিছু মানুষ মৃত্যুর পরেও বেঁচে থাকেন তাঁদের অবিস্মরণীয় কীর্তির প্রভাবে। পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে তাঁদেরই একজন। অনির্বাণ শুকতারার মতো তাঁর লিখিত অমূল্য গ্রন্থরাজি উত্তরপুরুষদের কাছে, সঙ্গীতের অনুরাগীদের কাছে চিরকাল ভাস্বর হয়ে দিকদর্শন করাবে। সমগ্র ভারতবর্ষের সঙ্গীত-সাগর সেচন করে সংগৃহীত সঙ্গীতে সমৃদ্ধ পুস্তকাবলী, বিশেষত ছয় খণ্ডের 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' গ্রন্থ এবং সঙ্গীতে তাঁর সমন্বয়মূলক পদ্ধতি ও দশ ঠাটের প্রচলন তাঁকে অমর করে রাখবে চিরকাল।

## প্রকাশনা প্রসঙ্গ

পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডের 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' উত্তর ভারতীয় উচ্চাঙ্গ সঙ্গীতের শিক্ষার্থী এবং সঙ্গীতানুরাগীদের কাছে একটি অপরিহার্য মূল্যবান আকর গ্রন্থ। কিন্তু এতদিন পর্যন্ত এই বিপুলায়তন গ্রন্থের কোনও বাংলা অনুবাদ না থাকায় বাংলাভাষী শাস্ত্রীয় সঙ্গীতানুরাগী শিক্ষার্থীদের বিস্তর অসুবিধার সম্মুখীন হতে হয়েছে। সেই অসুবিধা দূর করতে এবং বাংলায় মার্গসঙ্গীতের প্রসার ঘটানোর বিনম্র মানসে এই ভাষান্তরিত সংস্করণ প্রকাশের প্রয়াস।

প্রকাশনার সুবিধার জন্য আমরা ছয় খণ্ডের মূল 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' গ্রন্থটিকে শাস্ত্রীয় নিয়মের কোনও ব্যতিক্রম না ঘটিয়ে বারোটি খণ্ডে ভাগ করে নিয়েছি। ইতিমধ্যে সবকটি খণ্ডেরই একাধিক সংস্করণ প্রকাশিত হয়েছে।

বইটির মূল মারাঠি ও হিন্দি সংস্করণ অনুসরণ করে প্রতিটি বিষয় মূলানুগ রাখা হয়েছে। প্রথম সংস্করণের বঙ্গানূদিত পাণ্ডুলিপি এবং সব খণ্ডগুলির বিন্যাস মহামহোপাধ্যায় সঙ্গীততত্ত্ববিদ স্বামী প্রজ্ঞানানন্দ মহারাজ অনুমোদন করে আশির্বাণী দেওয়ায় প্রকাশনার কাজে উৎসাহিত হয়েছি আমরা। প্রতিটি গানের বাণী এবং বাণীর সরল বঙ্গার্থ আলাদা করে সংযোজিত হয়েছে স্বরলিপির আগে। সবশেষে এই খণ্ডের অন্তর্ভুক্ত গানগুলির রাগানুযায়ী বিন্যাসের একটি সূচিও সংযোজিত হয়েছে। এর ফলে বইটি সঙ্গীতশিক্ষার্থীদের কাছে ব্যবহারিক দিক থেকে আরও বেশি উপযোগী হয়ে উঠেছে বলেই আমাদের বিশ্বাস।

এই খণ্ডে মূল গ্রন্থানুসারে উচ্চাঙ্গ সঙ্গীতের কয়েকটি মৌলিক বিষয় সম্বন্ধে পণ্ডিত ভাতখণ্ডের তত্ত্বগত আলোচনা, স্বর-বোধ, রাগ-বোধ এবং ইমন, ইমনকল্যাণ, বিলাবল, অল্‌হৈয়াবিলাবল ও খমাজ রাগের মোট ১০৬টি গানের ( চিজ ) স্বরলিপি গ্রথিত হয়েছে। রাগ-বোধ পরিচ্ছেদে দশটি ঠাটের দশটি আশ্রয়-রাগের প্রারম্ভিক পরিচয় দেওয়া হয়েছে কিছু গান ( চিজ ) সহ-যোগে। সেইসঙ্গে সংযোজিত হয়েছে প্রতিটি রাগের স্বরবিস্তার। এই বইতে যে-সব তাল ব্যবহৃত হয়েছে, সেগুলির পরিচিতিও দেওয়া হয়েছে বইয়ের শুরুতে। বইতে ব্যবহৃত প্রতিটি চিহ্ন সম্বন্ধেও দেওয়া হয়েছে বিশদ নির্দেশ।

সমগ্র গ্রন্থে ( বঙ্গানূদিত দ্বাদশ খণ্ডে ) ১৮৩টি রাগের প্রায় ১৯০০ গান ( চিজ )-এর স্বরলিপি দেওয়া আছে।

পণ্ডিত নন্দগোপাল বিশ্বাস মহাশয় অনুগ্রহপূর্বক তাঁর শত কর্মব্যস্ততার মধ্যেও মূল্যবান সময় সংগ্রহ করে এই খণ্ডের গানগুলির বঙ্গানুবাদ করে দিয়ে আমাদের ধন্যবাদার্হ হয়েছেন। এছাড়াও এই সংস্করণের আনুপূর্বিক পরিমার্জনার কাজে তিনি যে ঐকান্তিক সাহায্য ও সহযোগিতা করেছেন, তার জন্য তাঁকে আন্তরিক কৃতজ্ঞতা জানাই।

নবভারত পাবলিশার্স-এর কর্ণধার শ্রীযুক্ত রণজিৎ সাহা মহাশয়ের নিকট কৃতজ্ঞতা প্রকাশ করছি আমরা, তাঁর অশেষ উৎসাহ এবং অকৃপণ সাহায্য-সহযোগিতা ভিন্ন এই বিশাল গ্রন্থ প্রকাশ করা সম্ভবপর হত না।

এই গ্রন্থ অনুবাদ ও প্রকাশের পরিকল্পনায় সঙ্গীতানুরাগী ও শিক্ষক শ্রীবিজয় পাল মহাশয় সবসময় আমাদের সাহায্য এবং উৎসাহিত করেছেন, তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি।

ধন্যবাদ জানাই বাংলাদেশের ঢাকানিবাসী বন্ধু আখতার চৌধুরী ও আয়েষা চৌধুরীকে। এই গ্রন্থ প্রকাশের জন্য অবিরাম উৎসাহ যুগিয়ে তাঁরা আমাদের প্রীতির বন্ধনে আবদ্ধ করেছেন।

অনুবাদের সময় নানান তত্ত্বগত বিষয়ে আন্তরিক সহযোগিতা করেছেন বিশিষ্ট সঙ্গীতজ্ঞ শ্রীশিবেন্দ্র গুহ (এম. মিউজ)। সঙ্গীতানুরাগী অনেক বন্ধু এবং শুভানুধ্যায়ী আমাদের এই প্রকাশনার কাজে নানাভাবে সাহায্য-সহযোগিতা করেছেন, তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি।

ধন্যবাদ জানাচ্ছি সোনা মুদ্রণের কর্মীবৃন্দ ও পরিচালক মহাশয়কে দুরূহ মুদ্রণকর্মে আন্তরিক সহযোগিতার জন্য।

বাংলাভাষী সঙ্গীত-অনুরাগী ও শিক্ষার্থীদের কথা মনে রেখেই আমাদের এই বই-এর বাংলায় অনূদিত প্রকাশনা। এ বই তাঁদের প্রয়োজনে লাগলে এবং সঙ্গীতের প্রসার ক্রমশ বৃদ্ধি পেতে থাকলে সার্থক হবে আমাদের বিনম্র প্রচেষ্টা।

# অন্যান্য খণ্ডসমূহের বিষয়সূচী

□ দ্বিতীয় খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি।

রাগ পরিচয়। রাগ ভৈরব (স্বরলিপিসহ গানের সংখ্যা ৪৭), পূরবী (৩৪), মারোয়া (২৫), কাফী (২৪)। এই খণ্ডের অন্তর্ভুক্ত চারটি রাগের স্বরবিস্তার ও ১৩০টি গানের বাণী।

□ তৃতীয় খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি। উত্তর ভারতীয় সঙ্গীতের সংক্ষিপ্ত ইতিহাস। রাগ আসাবরী (স্বরলিপিসহ গানের সংখ্যা ২৩), ভৈরবী (২৬), তোড়ী (৩৯)। এই খণ্ডের অন্তর্ভুক্ত তিনটি রাগের স্বরবিস্তার ও ৮৮টি গানের বাণী।

□ চতুর্থ খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয়ঃ ঠাটসমূহের উৎপত্তি ও সংখ্যা। রাগ সংখ্যা। রাগ-রাগিণীর প্রাচীন বিভাজন পদ্ধতি। পূর্বরাগ ও উত্তররাগ। সন্ধিপ্রকাশ রাগ। গায়কের গুণাগুণ। শুদ্ধ, ছায়ালগ এবং সংকীর্ণ রাগের বর্গীকরণ। গ্রহ, অংশ ও ন্যাসস্বর।

রাগ ভূপালী (স্বরলিপিসহ গানের সংখ্যা ৩৬), হম্বীর (৩২), কেদার (৪৩), বিহাগ (৪৭)। এই খণ্ডের অন্তর্ভুক্ত চারটি রাগের স্বরবিস্তার ও ১৫৮টি গানের বাণী।

□ পঞ্চম খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি। রাগ দেস (স্বরলিপিসহ গানের সংখ্যা ৩৪), তিলককামোদ (২৮), কলিঙ্গড়া (১৭), শ্রী (২৯), সোহিনী (৩৯), বাগেশ্রী (৩৭)। এই খণ্ডের অন্তর্ভুক্ত ছয়টি রাগের স্বরবিস্তার ও ১৭৬টি গানের বাণী।

□ ষষ্ঠ খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি। রাগ বিন্দ্রাবনী সারঙ্গ (স্বরলিপিসহ গানের সংখ্যা (৪০), ভীমপলাসী (৩৭), পীলু (২৩), জৌনপুরী (৪১), মালকৌঁস (৩৫)। এই খণ্ডের অন্তর্ভুক্ত পাঁচটি রাগের স্বরবিস্তার ও ১৭৯টি গানের বাণী।

□ সপ্তম খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয়ঃ শ্রুতি ও স্বরস্থান। শ্রুতি ও স্বরব্যবস্থা। শুদ্ধ স্বর, বিকৃত স্বর, মঞ্জরীকারের স্বর। গীত, গন্ধর্ব, গান। দেশী সংগীত। নিবদ্ধ ও অনিবদ্ধ গান। রাগালাপ। রাগ লক্ষণ। বহুত্ব ও অল্পত্ব। জাতির

লক্ষণসমূহ। রূপকালাপ। আলপ্তি। আবির্ভাব ও তিরোভাব। স্থায় ও স্বস্থান। মুখচালন ও আক্ষিপ্তিকা। প্রচলিত আলাপ গান। তান।

রাগ শুদ্ধকল্যাণ (স্বরলিপিসহ গানের সংখ্যা ২৪), কামোদ (১৯), ছায়ানট (২২), গৌড়সারং (২৭), হিন্দোল (২৬), শঙ্করা (২৯), দেশকার (২৩)। এই খণ্ডের অন্তর্ভুক্ত সাতটি রাগের স্বরবিস্তার ও ১৭০টি গানের বাণী।

## ☐ অষ্টম খণ্ড ☐

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয়ঃ উত্তর ভারতের গীত। ধ্রুপদ। খেয়াল। টপ্পা। ঠুমরী। হোরী। গজল। তারানা। চতুরঙ্গ। সরগম। বাগ্‌গেয়কার। দক্ষিণ ভারতীয় (কর্ণাটকী সঙ্গীত-পদ্ধতি) স্বর-পদ্ধতির সঙ্গে তুলনামূলক আলোচনা। দক্ষিণ ভারতীয় তাল পদ্ধতি। উত্তর ও দক্ষিণের সঙ্গীত-পদ্ধতির মূল গ্রন্থসমূহ।

রাগ জয়জয়ন্তী (স্বরলিপিসহ গানের সংখ্যা ২১), রামকেলী (২১), পুরিয়া ধানেশ্রী (২৪), বসন্ত (৩০), পরজ (২৭), পুরিয়া (২৯), ললিত (৩১)। এই খণ্ডের অন্তর্ভুক্ত সাতটি রাগের স্বরবিস্তার ও ১৮৩টি গানের বাণী।

## ☐ নবম খণ্ড ☐

চিহ্ন ও তাল পরিচিতি। রাগ গৌড়মল্লার (স্বরলিপিসহ গানের সংখ্যা ২৫), মিয়াঁ মল্লার (২৬), বহার (৩৬), দরবারী কানাড়া (৩৯), অড়ানা (২৮), মুলতানী (৩৬)। এই খণ্ডের অন্তর্ভুক্ত ছয়টি রাগের স্বরবিস্তার ও ১৮২টি গানের বাণী।

## ☐ দশম খণ্ড ☐

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয়ঃ বিষয় প্রবেশ। প্রাচীন সঙ্গীত। ভরত এবং শার্ঙ্গদেবের শ্রুতিসমূহ। শিক্ষাগ্রন্থ। স্বরমেলকলানিধি। রাগবিবোধ। সঙ্গীতসময়সার ও সদ্রাগচন্দ্রোদয়। সংস্কৃত গ্রন্থকারদের তুলনামূলক শ্রুতি রচনা। সঙ্গীত পারিজাত। রাগ তরঙ্গিনী। অহোবল এবং লোচনের শুদ্ধ-বিকৃত স্বরের প্রকরণ সারাংশ। বাদী-সমবাদী স্বরের শ্রুত্যান্তর নির্ধারিত করার নিয়ম। শুদ্ধ এবং বিকৃত জাতি। মূর্চ্ছনার অর্থ ও প্রয়োগকালীন পরিবর্তন।

কল্যাণ ঠাটের রাগসমূহ (অপ্রসিদ্ধ রাগসমূহ)ঃ রাগ চন্দ্রকান্ত (স্বরলিপিসহ গানের সংখ্যা ২), সাবনী কল্যাণ (২), জেত কল্যাণ (৭), শ্যাম কল্যাণ (৯), মালশ্রী (১২)।

বিলাবল ঠাটের রাগ (অপ্রসিদ্ধ রাগসমূহ)ঃ রাগ হেমকল্যাণ (স্বরলিপিসহ গানের সংখ্যা ৩), ইমনী বিলাবল (৮), দেবগিরি বিলাবল (৮), ওঁড়বদেবগিরি (২), সরপরদা (৭), লচ্ছাসাখ (৬), শুক্ল বিলাবল (৮), কুকুভ (২০),

নট ( ২ ), নারায়ণ ( ১ ), নট বিলাবল ( ৩ ), পট বেহাগ ( ৯ ), কামোদ নাট (৩), কেদার নাট (১), নট বিহাগড়া (২), নট বেহাগ (১), সাবনী ( বেহাগ অঙ্গ ) (১), মলুহা কেদার (১), মলুহা (৬), জলধর (১), জলধর কেদার (১), দুর্গা (৫), ছায়া (১), ছায়া তিলক (১), গুণকেলি (২), পহাড়ী (২), মাঁড় (১), মেবাড়া (১), পটমঞ্জরী (৫), হংসধ্বনি (১), দীপক (১)।

খমাজ ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ ) ঃ রাগ ঝিঁঝোটি ( স্বরলিপিসহ গানের সংখ্যা ১০ ), খমবাবতী (৫), তিলংগ (৬), দুর্গা (২), রাগেশ্বরী (২), গারা (৯), সোরট (১০), নারায়ণী (২)। এই খণ্ডের অন্তর্ভুক্ত প'য়তাল্লিশটি রাগের স্বরবিস্তার ও ১৮৬টি গানের বাণী।

## □ একাদশ খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয় ঃ আধুনিক অথবা লক্ষ্য-সংগীত। ইউরোপীয় সপ্তক। হিন্দুস্থানী সংগীত-পদ্ধতির সাধারণ নিয়মাবলী। রাগ বিষয়ে কিছু উপযুক্ত কথা। হিন্দুস্থানী সংগীত-পদ্ধতির ঠাট সংখ্যা! রাগসমূহকে প্রাতঃ এবং সায়ংকালে স্থাপনের নিয়মাবলী। সন্ধিপ্রকাশ রাগ। প্রাতঃ ও সায়ংকালীন রাগের সম্বন্ধ। কল্পদ্রুম রচয়িতা কর্তৃক হিন্দুস্থানী রাগসমূহের সময় রচনা। রাগের ঔজ্জ্বল্য বৃদ্ধি করার নিয়ম। রাগবিস্তার করবার নিয়মাবলী। সমপ্রাকৃত রাগ উচ্চারণ করবার নিয়মাবলী। মন্দ্র গায়ন। স্বরলিপি এবং তার উপযোগিতা। অন্তর মার্গ। আদত, জিগর ও হিসাব। গীত রচনা।

ভৈরব ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ )॥ রাগ বঙ্গাল ভৈরব ( স্বরলিপিসহ গানের সংখ্যা ১ ), আনন্দ ভৈরব (১), সৌরাষ্ট্র ভৈরব (২), সৌরাষ্ট্র টংক (৪), অহীর ভৈরব (৩), শিবভৈরব বা শিবমতভৈরব (১), প্রভাত ভৈরব বা প্রভাত (১), ললিত পঞ্চম (৬), মেঘরঞ্জনী (১), গুণকরী বা গুণক্রী (২), জোগিয়া (৬), বিভাস (১০), ঝীলফ (২), গৌরী ( ), জঙ্গুলা (১)।

পূর্বী ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ )॥ রাগ গৌরী ( স্বরলিপিসহ গানের সংখ্যা ৮ ), ত্রিবেণী (৬), টংকী বা শ্রীটংক (৩), মালবী (১), রেবা (১), জেতশ্রী (৯), দীপক (১), হংসনারায়ণী (১), মনোহর (১)।

মারবা ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ )॥ রাগ পূর্ব্যা বা পূরবা ( স্বরলিপিসহ গানের সংখ্যা ২ ), পূর্ব কল্যাণ (১), মালী গৌরা (৭), জৈত বা জেত (৩), বরাটী বা বরারী (৩), বিভাস (৬). পঞ্চম (৫), ভটিহার বা ভটিয়ারী (৪), ভঙ্খার (৩), সাজগিরী (২), ললিতা গৌরী (২)।

কাফী ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ )॥ রাগ সৈন্ধবী (সিন্দুরা) ( স্বরলিপিসহ গানের সংখ্যা ১০ ), সিন্ধ (১), বরবা (৭), পাঞ্জাবী বরবা (১), ধনাশ্রী (৩),

ধানী (১), প্রদীপকী (২), হংসকঙ্কণী (৫), পলাসী (১), মধ্যমাদিসারঙ্গ (৭), শুদ্ধ সারঙ্গ (২), বড়হংস সারঙ্গ (৫), সামন্ত সারঙ্গ (১), মিয়াঁ কী সারঙ্গ (৪), লঙ্কদহন সারঙ্গ (১), পট মঞ্জরী (২), সুহা (১০), সুঘরাঈ (১৩)। এই খণ্ডের অন্তর্ভুক্ত রাগসমূহের স্বরবিস্তার ও ১৮৭টি গানের বাণী।

□ দ্বাদশ খণ্ড □

চিহ্ন ও তাল পরিচিতি।

শাস্ত্রীয় পরিচয় ঃ বিষয় প্রবেশ। প্রাচীন এবং মধ্যযুগ থেকে বর্তমানকাল পর্যন্ত সঙ্গীতের ক্রমবিবর্তন। গত দুই শতকের প্রাকৃত এবং উর্দু সঙ্গীত গ্রন্থ। মধ্যযুগের রাগসমূহের বর্গীকরণ পদ্ধতি। বর্তমান যুগের শ্রুতিস্বর-বাদ। রাগের ব্যাখ্যাকালে 'স্বর' ও 'বর্ণ' শব্দের ব্যুৎপত্তি ও তাৎপর্য। জাতি ও নিবদ্ধ গান। রাগালাপ। বাদী-সম্বাদী। রাগ-গায়নের অর্থ ও পদ্ধতি। কণ্ঠস্বর ( আওয়াজ ) অভ্যাস বা তানালাপ। সাধারণ শ্রোতাদের উপর রাগবহুল সঙ্গীতের প্রভাব। পছন্দ-অপছন্দ এবং তার পরিণাম। সংগীতের উপর কথার ( গান ) প্রভাব। সঙ্গীতের মারাঠিকরণ। অভিরুচি। সঙ্গীত সম্মেলনের উপর বর্তমান পরিস্থিতির প্রভাব। সঙ্গীত-শিক্ষার্থীদের প্রগতি। রাগ ও রস। রাগ আলাপে সাংসারিক জীবনের সঠিক প্রতিফলন। সঙ্গীতজীবীদের বিভাগ। বাগ্‌গেয়কার। কলাবন্ত। সঙ্গীতশিক্ষক। সঙ্গীত শাস্ত্রকার। কণ্ঠস্বরের তারতম্য অনুযায়ী সঙ্গীত-শিক্ষার্থীদের বিভাজন। সঙ্গীত-সংস্থা।

কাফী ঠাট (অপ্রসিদ্ধ রাগসমূহ) ।। রাগ সুহা-সুঘরাঈ (স্বরলিপিসহ গানের সংখ্যা ১ ), শহানা (৫), নায়কী কান্‌হাড়া (১০), দেশাখ্য ( দেবশাখ ) (৪), কৌশিক কান্‌হাড়া ( কৌঁসী ) (৩), মেঘমল্লার (১১), সুরমল্লার (৯), রামদাসী মল্লার (৩), নট মল্লার (১), মীরা বাঈকী মল্লার (১), চরজু কী মল্লার (১), চঞ্চলসম মল্লার (১), ধুলিয়া মল্লার (১), রূপমঞ্জরী মল্লার (১), শ্রীরঞ্জনী (১), আভোগী (৩), চন্দ্রকোঁস (১), গৌড় (১), মালগুঞ্জ (১)।

আশাবরী ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ ) ।। রাগ দেশী ( স্বরলিপিসহ গানের সংখ্যা ১৫ ), কোমল দেসী (১), গান্ধারী (৮), দেব গান্ধার (৩), খট (১২), খট তোড়ী (১), ঝিলফ (৩), গোপিকা বসন্ত (৩), সিন্ধ ভৈরবী (২)।

ভৈরবী ঠাট (অপ্রসিদ্ধ রাগসমূহ) ।। রাগ বিলাসখানী তোড়ী (স্বরলিপিসহ গানের সংখ্যা ৫), মোটকী (১), ভূপাল তোড়ী (১), উত্তরী গুণকলী (১), বসন্ত মুখারী (১)।

তোড়ী ঠাট ( অপ্রসিদ্ধ রাগসমূহ ) ।। রাগ গুর্জরী তোড়ী ( গানসংখ্যা ১ ), লাচারী তোড়ী (২), লছমী তোড়ী (৩), বহাদুরী তোড়ী (১), অঞ্জনী তোড়ী (১)। এই খণ্ডের অন্তর্ভুক্ত রাগসমূহের স্বরবিস্তার ও ১২৪টি গানের বাণী।

# শিক্ষকদের প্রতি

১। যে-কোনও স্বরকে ষড়্‌জ (সা) ধরে নিয়ে শিক্ষার্থীদের ওই স্বরের সঙ্গে মিলিয়ে অভ্যাস করানো দরকার। শিক্ষকদের উচিত নিজে ষড়্‌জ স্বরকে স্পষ্ট, গভীর ও মধুর গলায় উচ্চারণ করে দেখানো এবং শিক্ষার্থীদের প্রতিদিন বারবার উচ্চারণ করানো।

২। কোনও শিক্ষার্থী যেন শিক্ষকের সঙ্গে না গায়, সেদিকে খেয়াল রাখা উচিত। প্রথমে শিক্ষক নিজে গেয়ে শোনাবেন, তারপর শিক্ষার্থীরা সেইভাবে গাইবে।

৩। কোনও শিক্ষার্থী যেন গলা চেপে না গায়, সেদিকেও মনোযোগ দেওয়া দরকার।

৪। একসঙ্গে তিনজনের বেশি শিক্ষার্থীকে গান গাওয়ানো উচিত নয়।

৫। স্বরজ্ঞান শেখানোর জন্য প্রথম থেকেই ব্ল্যাকবোর্ড ব্যবহার করুন। ব্ল্যাকবোর্ডে স্বরপঙ্‌ক্তি লিখে শিক্ষার্থীদের দিয়ে তা পড়ান।

৬। শিক্ষার্থীদের দ্বারা উচ্চারিত স্বর-স্থান, শ্বাসক্রিয়ার (দম) দিকে নজর দিতে হবে। তারা ক্লান্ত হয়ে পড়ছে কি না, তা-ও দেখা দরকার।

৭। সরগম শুরু করানোর আগে দেখে নেওয়া দরকার শিক্ষার্থীদের স্বরজ্ঞান ভালমতো তৈরি হয়েছে কি না। কারণ, সরগমের জ্ঞান তৈরি হলে রাগজ্ঞান গড়ে উঠতে থাকে। কাজেই স্বরজ্ঞান সুদৃঢ় করে তোলা দরকার।

৮। স্বর শেখানোর আগেই তাল এবং মাত্রার ব্যাপারে শিক্ষা দেওয়া দরকার, কারণ সরগম শেখার জন্য তাল ও মাত্রা সম্বন্ধে স্বচ্ছ ধারণা থাকা একান্তই জরুরি।

৯। গানের কথা শেখানোর আগে ওই কথাগুলির উপরে লিখিত স্বরসমূহ অলঙ্কারসহ বলার অভ্যাস করাতে হবে শিক্ষার্থীদের।

১০। শুদ্ধস্বরের পাঠগুলি পড়া এবং বলা ভালভাবে রপ্ত হয়ে যাওয়ার পর বিকৃত স্বরগুলির দিকে মনোযোগ দিতে হবে। বিকৃত স্বরগুলির স্থান শুদ্ধস্বরের অর্ধান্তরে হয়ে থাকে, তাই এগুলি বোঝানোর সময় 'গম' এবং 'নিসা' এই স্বরগুলিকে কাজে লাগান। যেমন, 'মপ' এই স্বরগুলির মধ্যে মধ্যে 'নিসা' উচ্চারণ করান। বিকৃত স্বর ঠিক কখন এবং কীভাবে শেখানো হবে, তা নির্ভর করে শিক্ষকের বিবেচনা ও যোগ্যতার ওপর।

# শিক্ষার্থীদের প্রতি

এই পুস্তকমালায় যে-সব সুললিত প্রাচীন গানসমূহ স্বরলিপিসহ দেওয়া হয়েছে, সেগুলি পুরনো আমলের অমর সঙ্গীতজ্ঞ ও প্রসিদ্ধ কলাকারদের থেকে প্রাপ্ত বহুখ্যাত কালোত্তীর্ণ মনোরঞ্জক গান। এইসব গানগুলিকে 'নায়কী' নামে অভিহিত করা হয়। পণ্ডিত ভাতখণ্ডেজী সারা ভারতবর্ষ পরিভ্রমণ করে এইসব প্রাচীন গান যথাসম্ভব অবিকৃতভাবে কলাকারদের কাছ থেকে বহু পরিশ্রমে অতি যত্নের সাথে সংগ্রহ করতে সমর্থ হয়েছিলেন এবং উত্তর-কালের শিক্ষার্থীদের হিন্দুস্থানী সঙ্গীতের এই অনন্য রত্নসমূহের সঙ্গে পরিচিত ও শিক্ষিত করার মানসে তাঁর এই ক্রমিক পুস্তকমালায় স্বরলিপিসহ গ্রথিত করেছিলেন। তাঁর উদ্দেশ্য ছিল যাতে শিক্ষার্থীরা সহজেই ওইসব খানদানি গান সঠিকভাবে রপ্ত করতে সমর্থ হয় এবং অধ্যয়ন ও অভ্যাস দ্বারা ক্রমশ শাস্ত্রে যথেষ্ট পারদর্শিতা অর্জন করার পর তারা যাতে এইসমস্ত গান নিজেদের সঙ্গীতজ্ঞান-বোধ দ্বারা তান ও আলাপে সজ্জিত করে নিজস্ব গায়কীরূপে উপস্থাপিত করতে পারে।

'নায়কী' ও 'গায়কী' এই শব্দ দুটির অর্থ কিছুটা স্পষ্টভাবে শিক্ষার্থীদের কাছে বিশ্লেষণ করার প্রয়োজন আছে বলে মনে করছি। প্রাচীনকালের প্রসিদ্ধ সঙ্গীতজ্ঞ-গায়ক-কলাকারদের 'নায়ক' নামে অভিহিত করা হয়ে থাকে। এঁদের গাওয়া সুমধুর ও মহত্ত্বপূর্ণ গানগুলি এঁদের বংশ এবং শিষ্যপরম্পরায় পাওয়া গেছে। এইসব গানের প্রাপ্তরূপ এবং গায়কী ঢংকেই 'নায়কী' বলে অভিহিত করা হয়, অর্থাৎ গুরুশিষ্য পরম্পরায় প্রাপ্ত রাগরূপসহ কোনও গানের অপরিবর্তিত স্থায়ী অন্তরা সহ সেই পুরনোভাবে গাওয়া রূপকে 'নায়কী' বলা হয়ে থাকে। আর ওইসব মূল গানগুলিকে তান, আলাপ ও বোলতান ইত্যাদি সহ অলংকৃত করে নতুনরূপে গাওয়াকে 'গায়কী' বলা হয়ে থাকে। এ বিষয়ে প্রত্যেক শিক্ষার্থীর সম্যক ধারণা থাকা আবশ্যক।

এই হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি গ্রন্থমালায় আচার্য পণ্ডিত ভাতখণ্ডেজী আসমুদ্র-হিমাচল পরিভ্রমণ করে ভারতবর্ষের সঙ্গীতবারিধি থেকে মণিমুক্তা-স্বরূপ প্রসিদ্ধ সুললিত গানগুলিকে তাদের 'নায়কী'-রূপে সংগ্রহ করে গ্রথিত করেছিলেন। কিন্তু শিক্ষার্থীদের এইসব গানগুলিকে তান, আলাপ, বোলতান-সহ ধ্রুপদ, ধামারের দুগুণ চৌগুণ শেখানোর প্রয়োজনীয়তা বর্তমানে আবশ্যক বলে ভারতের সমস্ত প্রাচীন সঙ্গীতকেন্দ্রগুলি চিন্তাভাবনা করছেন। আমাদের বাংলাদেশেও এইভাবে শিক্ষাদানের প্রয়োজনীয়তা আছে বলে আমরা মনে করছি। আমাদের প্রকাশনার তরফ থেকে বিশেষজ্ঞ সঙ্গীতজ্ঞদের মতানুসারে আমরাও এই বিষয়ে শিক্ষার্থীদের সুবিধার্থে প্রাঞ্জল পুস্তকাদি প্রণয়ন ও প্রকাশ করতে উদ্যোগী হয়েছি। আশা করছি আগামীতে শিক্ষার্থী সঙ্গীতানুরাগীদের এ বিষয়ের প্রয়োজন আমরা মেটাতে পারব।

## অনুক্রমণিকা

# গানের বাণী প্রসঙ্গে

এই গ্রন্থে প্রদত্ত গানগুলির অধিকাংশই হিন্দি অথবা তার সমগোত্রীয় (অর্থাৎ ব্রজবুলী, মৈথিলী, ভোজপুরী ও পাঞ্জাবী ইত্যাদি) ভাষায় রচিত, অবশ্য সেই সঙ্গে কয়েকটি উর্দু ও ফারসি ভাষার গানও আছে। স্বভাবতই এগুলির লিপিগত ও উচ্চারণগত বৈশিষ্ট্য থাকার কারণে এই গানগুলি বাংলা ভাষা থেকে যথেষ্ট পৃথক। অথচ এই গ্রন্থটি আনুপূর্বিক বাংলা ভাষাতেই লিপিবদ্ধ এবং ভাষা অপরিবর্তিত রেখে শুধুমাত্র গানগুলি বাংলা অক্ষরে পরিবর্তিত করা হয়েছে।

সেই কারণে শিক্ষার্থীদের সুবিধার্থে এই গ্রন্থের গানগুলিতে ব্যবহৃত বিশেষ কয়েকটি অক্ষরের আকার ও উচ্চারণগত তারতম্যের তুলনামূলক একটি তালিকা নীচে দেওয়া হল। যথা—

| লিখিত আছে | উচ্চারিত হবে |
|---|---|
| ব | ব |
| ব | ওয় |
| জ | জ |
| য | ইয় |

এছাড়া হিন্দিতে ঙ ঞ ণ ন, র ড় ঢ় এবং শ ষ স প্রভৃতি অক্ষরগুলির উচ্চারণ এক বিশেষ আঙ্গিকে করা হয়ে থাকে। আবার ক্ষেত্র বিশেষে কোনও অক্ষরের মাথায় শুধুমাত্র একটি (˙) এরকম বিন্দু চিহ্নের দ্বারা পরবর্তী ং ˙ ঙ ঞ ণ্ ন্ ম্ প্রভৃতি শব্দগুলিকে বোঝানো হয়ে থাকে।

সাধারণত বাংলায় যে কোনও ব্যঞ্জনবর্ণের উচ্চারণ অ-কারান্ত হলেও হিন্দিতে এগুলির উচ্চারণে হলন্ত অথবা কিছুটা আ-কার ও য-ফলার মাঝামাঝি একটা ভাব এসে পড়ে।

আবার অনেক সময় আঞ্চলিক বা গ্রাম্য (ঠেঠ) হিন্দিতে ঋ স্থানে রু, ন স্থানে ল, ল স্থানে র, ষ স্থানে খ এবং ক্ষ স্থানে কষ অথবা চ্ছ ইত্যাদি আরও নানা প্রকারে উচ্চারিত হয়ে থাকে। অন্য সকল ভারতীয় ভাষার সঙ্গে উর্দু ভাষার লিপিগত যথেষ্ট পার্থক্য থাকলেও উচ্চারণের দিক দিয়ে হিন্দি ভাষার সঙ্গে এর বহুলাংশে সামঞ্জস্য দেখা যায়, কিন্তু বাংলার সঙ্গে এর যথেষ্ট তফাৎ আছে।

অতএব শিক্ষার্থীগণ যদি শুরু থেকেই এইসব গান অভ্যাস করার সময় হিন্দি ও তার আনুষঙ্গিক ভিন্ন ভিন্ন ভাষাগুলির উচ্চারণগত তারতম্যের প্রতি সাবধান ও যত্নবান হয়ে অগ্রসর হতে থাকেন, তাহলে পরিণামে ফল শুভই হবে।

## ব্যবহৃত স্বরচিহ্ন পরিচিতি

রে, গ, ধ, নি—এই স্বরগুলির নিচে '–' এরকম আড়াআড়ি রেখা থাকলে কোমল স্বর আর না থাকলে শুদ্ধ স্বর বলে বুঝতে হবে।

ম—এই স্বরটিকে শুদ্ধ মধ্যম তথা কোমল বলে বুঝতে হবে।

মঁ—এই প্রকার স্বরকে তীব্র মধ্যম বলে বুঝতে হবে।

· যে স্বরের নিচে এরকম বিন্দু দেওয়া আছে, সেই স্বরটি মন্দ্র-সপ্তকের এবং যে স্বরের ওপরে এরকম বিন্দু দেওয়া আছে, সেই স্বরটি তার-সপ্তকের অন্তর্গত বলে বুঝতে হবে।

⎣___⎦, ‿ এই চিহ্নের মধ্যস্থ স্বরগুলিকে একমাত্রা কালে গাইতে বা বাজাতে হবে।

—, ⌒ এই চিহ্নের সাহায্যে কোন্ স্বর থেকে কোন্ স্বর পর্যন্ত মীড় আছে, তা বোঝানো হয়েছে।

- যে স্বরের আগে এই চিহ্ন আছে, সেই স্বরকে একমাত্রা বাড়িয়ে গাইতে হবে। এরকম চিহ্ন না থাকলে ঐ সময়টুকুকে বিশ্রাম বলে বুঝতে হবে।

ऽ গানের কথার মধ্যে যেখানে এরকম অবগ্রহ-চিহ্ন দেওয়া আছে, সেখানে গানের অক্ষরের অন্তিম স্বরটিকে ( অ-কার উ-কার ইত্যাদি ) একমাত্রা কাল বাড়াতে হবে। যেমন দাऽ = দাআ।

( ) এরকম বন্ধনী চিহ্নের মধ্যে লিখিত স্বরগুলির পরের স্বর, বন্ধনীভুক্ত স্বরটি, তার আগের স্বর এবং আবার ঐ স্বরটি—এই চারটি স্বরকে একমাত্রায় গাইতে হবে। যেমন (প) = ধপমপ, (ম) = পমগম, সা = রেসানিসা।

কোথাও কোথাও স্বরের উপরে কিছু স্বর দেওয়া হয়েছে। এগুলিকে স্পর্শ স্বর বা আলঙ্কারিক স্বর (Grace Note) বলা হয়। এই সূক্ষ্ম স্পর্শ স্বরগুলি নতুন শিক্ষার্থীরা ঠিকমতো ফুটিয়ে তুলতে না পারলেও তার জন্য রাগের কোনও হানি ঘটবে না। কিন্তু এগুলিকে ঠিকমতো ফুটিয়ে তুলতে পারলে গান অনেক মনোহর হয়ে উঠবে।

X এই চিহ্নের সাহায্যে তালের 'সম' দেখানো হয়েছে। 'সম'-কে প্রথম তাল ধরে নিয়ে শেষ তালটিকেও এক আবর্তনের পর ঐ জায়গাতেই ফিরিয়ে আনতে হবে।

০ এই চিহ্ন দ্বারা তালের খালি জায়গা বোঝানো হয়েছে। অর্থাৎ ঐ জায়গায় কোনও তাল থাকবে না।

# তাল পরিচিতি

( মাত্রা নিয়ম ও বোল )

## দাদরা তাল ॥ ছয় মাত্রা ॥ তবলা

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| মাত্রা | ॥ | ১ | ২ | ৩ ॥ | ৪ | ৫ | ৬ |
| ঠেকা | ॥ | ধীন্ | ধীন্ | ধা ॥ | ধা | তী | না |
| ঠেকা | ॥ | ধীন্ | তীন্ | ধা ॥ | ধা | তী | না |
| | ॥ | × | | ॥ | ২ | | |

## তীব্রা তাল ॥ সাত মাত্রা

| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মাত্রা | ॥ | ১ | ২ | ৩ ॥ | ৪ | ৫ ॥ | ৬ | ৭ | |
| থপিয়া | ॥ | ধা | দীন্ | তা ॥ | তিট | কত ॥ | গদি | গন | ( পাখোয়াজ ) |
| | ॥ | × | | ॥ | ২ | ॥ | ০ | | |

## ঝাঁপতাল ॥ দশ মাত্রা

| | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মাত্রা | ॥ | ১ | ২ ॥ | ৩ | ৪ | ৫ ॥ | ৬ | ৭ ॥ | ৮ | ৯ | ১০ | |
| থপিয়া | ॥ | ধা | ঽ ॥ | ধা | গী | কী ॥ | ট | কড় ॥ | ধা | কী | ট | (পাখোয়াজ) |
| ঠেকা | ॥ | ধী | না ॥ | ধী | ধী | না ॥ | তী | না ॥ | ধী | ধী | না | ( তবলা ) |
| | ॥ | ১ | ॥ | ২ | | ॥ | ০ | ॥ | ৩ | | | |

## একতাল ॥ বারো মাত্রা । তবলা

| | | | | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| মাত্রা | ॥ | ১ | ২ ॥ | ৩ | ৪ ॥ | ৫ | ৬ ॥ | ৭ | ৮ ॥ | ৯ | ১০ ॥ | ১১ | ১২ |
| ঠেকা | ॥ | ধীন্ | ধীন্ ॥ | ধাগি | তৃক্ ॥ | তুন্ | না ॥ | ক | ত্তা ॥ | ধীন্ | তৃক্ ॥ | ধীন্ | না |
| | ॥ | × | ॥ | ০ | ॥ | ২ | ॥ | ০ | ॥ | ৩ | ॥ | ৪ | |

## ত্রিতাল ( পাঞ্জাবী ) ॥ ষোলো মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ৩ ৪ ॥ ৫ ৬ ৭ ৮
ঠেকা ॥ ধা ধীন্ ধীন্ ধা ॥ ধা ধীন্ ধীন্ ধা
॥ × ॥ ২

॥ ৯ ১০ ১১ ১২ ॥ ১৩ ১৪ ১৫ ১৬
॥ ধা তীন্ তীন্ তা ॥ তা ধীন্ ধীন্ ধা
॥ ০ ॥ ৩

## রূপক তাল ॥ সাত মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ৩ ॥ ৪ ৫ ॥ ৬ ৭
ঠেকা ॥ খিন্ ধা তৃক্ ॥ ধীন্ ধীন্ ॥ ধা তৃক্
× ॥ ২ ॥ ৩

## সুলতাল ॥ দশ মাত্রা ॥ পাখোয়াজ

মাত্রা ॥ ১ ২ ॥ ৩ ৪ ॥ ৫ ৬ ॥ ৭ ৮ ॥ ৯ ১০
থপিয়া ॥ ধা ধা ॥ দিন্ তা ॥ কিট ধা ॥ তিট কত ॥ গদি গন
॥ × ॥ ২ ॥ ০ ॥ ৩ ॥ ০

## চৌতাল ॥ বারো মাত্রা ॥ পাখোয়াজ

মাত্রা ॥ ১ ২ ॥ ৩ ৪ ॥ ৫ ৬ ॥ ৭ ৮
থপিয়া ॥ ধা ধা ॥ দীন্ তা ॥ কিট ধা ॥ দীন্ তা
॥ × ॥ ০ ॥ ২ ॥ ০

৯ ১০ ॥ ১১ ১২
তিট কত ॥ গদি গন
৩ ॥ ৪

## আড়াচৌতাল ॥ চৌদ্দো মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ॥ ৩ ৪ ॥ ৫ ৬ ॥ ৭ ৮ ॥ ৯ ১০
ঠেকা ॥ ধীন্ তিরকিট ॥ ধীন্ না ॥ তুন্ না ॥ ক ত্তা ॥ তিরকিড ধী
॥ X ॥ ২ ॥ ০ ॥ ৩ ॥ ০

১১ ১২ ॥ ১৩ ১৪
না ধী ॥ ধী না
৪ ॥ ০

## ঝুম্‌রা ॥ চৌদ্দো মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ৩ ॥ ৪ ৫ ৬ ৭ ॥ ৮ ৯ ১০
ঠেকা ॥ ধীন ঽধা তৃক্ ॥ ধীন্ ধীন্ ধাগি তৃক্ ॥ তীন্ ঽতা, তৃক্
ঠেকা ॥ ধীন্ ধীন্ নক ॥ ধীন্ ধীন্ ধাগি তৃক্ ॥ তীন্ তীন্ নক
X ॥ ২ ॥ ০

১১ ১২ ১৩ ১৪
ধীন্ ধীন্ ধাগি তৃক্
ধীন্ ধীন্ ধাগি তৃক্
৩

## ধমার তাল ॥ চৌদ্দো মাত্রা ॥ পাখোয়াজ

মাত্রা ॥ ১ ২ ৩ ৪ ৫ ॥ ৬ ৭ ॥ ৮ ৯ ১০ ॥ ১১ ১২ ১৩ ১৪
থপিয়া ॥ ক ধ্ধি ট ধি ট ॥ ধা ঽ ॥ গ ত্তি ট ॥ তি ট তা ঽ
॥ X ॥ ২ ॥ ০ ॥ ৩

## দীপচন্দী তাল ॥ চৌদ্দো মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ৩ ॥ ৪ ৫ ৬ ৭ ॥ ৮ ৯ ১০ ॥ ১১ ১২ ১৩ ১৪
ঠেকা ॥ ধীন্ ধীন্ ऽ ॥ ধা গ তীন্ ऽ ॥ তা তীন্ ऽ ॥ ধা গ ধীন্ ऽ

॥ × ॥ ২ ॥ ০ ॥ ৩

## তিলওয়াড়া তাল ॥ ষোলো মাত্রা ॥ তবলা

মাত্রা ॥ ১ ২ ৩ ৪ ॥ ৫ ৬ ৭ ৮ ॥ ৯ ১০ ১১ ১২
ঠেকা ॥ ধা তৃক্ তীন্ তীন্ ॥ ধা ধা তীন্ তীন্ ॥ তা তৃক্ ধীন্ ধীন্

॥ × ॥ ২ ॥ ০

১৩ ১৪ ১৫ ১৬
ধা ধা ধীন্ ধীন্

৩

## ব্রহ্মতাল ॥ আঠাশ মাত্রা

১ ২ ॥ ৩ ৪ ॥ ৫ ৬ ॥ ৭ ৮ ॥ ৯ ১০
ধা তেৎ ॥ ধেৎ কিট্ ॥ তক্ ধুম্ ॥ কিট্ তক্ ॥ ধেৎ তা

× ॥ ০ ॥ ২ ॥ ৩ ॥ ০

১১ ১২ ॥ ১৩ ১৪ ॥ ১৫ ১৬ ॥ ১৭ ১৮ ॥ ১৯ ২০
ধেৎ তা ॥ ধাগে তেটে ॥ তাগে তেটে ॥ থুন্ না ॥ কৎ তা

৪ ॥ ৫ ॥ ৬ ॥ ০ ॥ ৭

২১ ২২ ॥ ২৩ ২৪ ॥ ২৫ ২৬ ॥ ২৭ ২৮
দিন্ ত ॥ কেটে তাগ্ ॥ তিট্ কত্ ॥ গদি গন্

৮ ॥ ৯ ॥ ১০ ॥ ১১

———

পূজ্যপাদ সঙ্গীতাচার্য স্বামী প্রজ্ঞানানন্দ মহারাজ অনুগ্রহপূর্বক তাঁর শত কর্মব্যস্ততার মধ্যেও পণ্ডিত বিষ্ণুনারায়ণ ভাতখণ্ডে প্রণীত 'হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি' পুস্তকমালার এই বঙ্গানূদিত সংস্করণের খণ্ড-গুলির পাণ্ডুলিপি বীক্ষণান্তে সম্পূর্ণ মূলানুগ ও শুদ্ধ-রূপে মুদ্রণ ও বিন্যাসের যে দিকনির্দেশ দিয়েছিলেন এবং পরিকল্পনা অনুযায়ী খণ্ডগুলি প্রকাশনের জন্য যে আশীর্বাণী দিয়েছিলেন, তার জন্য প্রকাশনার পক্ষ থেকে তাঁকে অন্তরের সশ্রদ্ধ কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

## মঙ্গলাচরণ

প্রণম্য শিরসা দেবৌ সরস্বতীবিনায়কৌ
বিচিন্ত্য মনসা বিষ্ণুং কর্তব্যম্ কর্তুমারভে ॥

## সঙ্গীত

গীত, বাদ্য এবং নৃত্য—'সঙ্গীত' শব্দে এই তিন কলাকৃতির সমাবেশ বোঝায়। বস্তুত এই তিন কলারূপ পরস্পর স্বতন্ত্র, কিন্তু গীত-প্রধান হওয়ার দরুন 'সঙ্গীতে' এই তিনের সমাবেশ ঘটে।

## দক্ষিণ এবং উত্তর-পদ্ধতি

আমাদের দেশে সঙ্গীতের দুটি পদ্ধতি আছেঃ দক্ষিণ-পদ্ধতি এবং উত্তর-পদ্ধতি। মাদ্রাজ-প্রান্তে ও মহীশূর প্রভৃতি অঞ্চলে যে-পদ্ধতি প্রচলিত, তাকে বলে দাক্ষিণী বা কর্ণাটকী পদ্ধতি। দেশের অন্যান্য অঞ্চলে যে-পদ্ধতিটি প্রচলিত, তাকে বলা হয় উত্তর বা হিন্দুস্থানী পদ্ধতি।

## নাদ

সঙ্গীতের সম্পর্ক ধ্বনির (আওয়াজের) সঙ্গে। ধ্বনি দু-রকমঃ

১। সঙ্গীতোপযোগী ধ্বনি, আর ২। তা বাদে অন্যান্য ধ্বনি। প্রথমটিকে বলা হয় 'নাদ' আর দ্বিতীয়টিকে বলা যায় 'কোলাহল' বা 'শোরগোল'। আমরা এখানে কেবলমাত্র 'নাদ' সম্বন্ধেই আলোচনা করব। নাদ প্রসঙ্গে তিনটি বিষয়ের প্রতি মনোযোগ দেওয়া দরকারঃ ১। নাদের ছোট-বড়-র বৈশিষ্ট্য, ২। নাদের জাতি বা গুণ, ৩। নাদের উঁচু-নিচু-র বৈচিত্র্য। এই তিনটি বিষয়কেই ইউরোপীয় নাদ-বিশেষজ্ঞরা যথাক্রমে Magnitude, Timbre এবং Pitch নামে অভিহিত করেন।

### ১। নাদের ছোট-বড়

একই নাদকে আমরা আস্তে অথবা জোরে উচ্চারণ করতে পারি। আস্তে উচ্চারিত নাদ কেবলমাত্র পাশের ব্যক্তিই শুনতে পায়, কিন্তু জোরে উচ্চারিত নাদ অনেক দূর থেকেও শোনা যায়। এই পার্থক্য সত্ত্বেও প্রকৃতপক্ষে এই দু-ধরনের নাদের মধ্যে কোনও প্রভেদ নেই।

### ২। নাদের জাতি বা গুণ

নাদের জাতি থেকে অনায়াসেই অনুমান করা যায় তা কোন্ বাদ্যযন্ত্রের অথবা কোন্ মনুষ্যকণ্ঠের। যেমন, হারমোনিয়াম, সানাই, সারেঙ্গী, বেহালা ইত্যাদি বাদ্যযন্ত্র থেকে একই নাদ নির্গত হলেও না-দেখেই বলে দেওয়া যায় কোন্ নাদটি কোন্ বাদ্যযন্ত্রের। এইভাবে নাদের জাতি থেকেই নাদকে চিনে নেওয়া যায়।

## ৩। নাদের উঁচু-নীচু

নাদের উঁচু-নিচু প্রতি সেকেণ্ডে ঘটমান আন্দোলন বা কম্পনের ( Vibration ) সঙ্গে সম্পর্কযুক্ত। কম্পন যত বেশি হবে, নাদও ততই উঁচু হবে, আর কম্পন যত কম হবে, নাদও ততই নিচু হবে। মনে রাখা দরকার, আন্দোলন-সংখ্যা বা কম্পাঙ্কের সঙ্গে ছোট-বড় নাদের কোনও সম্পর্ক নেই, কিন্তু নাদের উঁচু-নিচু নির্ভর করে কম্পাঙ্কের উপরেই। তাই বলা যায়, একই নাদ ছোট বা বড় হতেই পারে, কিন্তু একই নাদের পক্ষে উঁচু এবং নিচু দুই-ই হওয়া সম্ভব নয়।

### স্বর

প্রাচীনকাল থেকেই আমাদের দেশের সঙ্গীতশাস্ত্র-রচয়িতারা একটি সপ্তকে সঙ্গীতোপযোগী ২২টি মুখ্য নাদ থাকে বলে স্বীকার করে আসছেন, শাস্ত্রে যাকে শ্রুতি বলা হয়। ঐ ২২টি নাদ থেকেই গায়ন-উপযোগী সাতটি স্বর সৃষ্টি হয়েছে। এই নাদগুলি একের পর এক ক্রমশ উঁচু হয় বলে মনে করা হয়। এই ২২টি নাদের ভিত্তিতে, আধুনিক হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতি অনুযায়ী যদি আমরা সাতটি স্বর স্থাপন করতে চাই তাহলে ১, ৫, ৮, ১০, ১৪, ১৮ এবং ২১—এই নাদগুলির উপরেই করব। সঙ্গীতোপযোগী এই ২২টি নাদ এবং তা থেকে সৃষ্ট স্বরগুলি নিয়ে পরবর্তী খণ্ডে বিস্তারিত আলোচনা করা হবে।

আগেই বলা হয়েছে গায়ন-উপযোগী মুখ্য স্বর সাতটি। এগুলির সর্বসম্মত নাম হল—ষড়্‌জ, ঋষভ, গান্ধার, মধ্যম, পঞ্চম, ধৈবত এবং নিষাদ। এগুলিকেই সা, রে, গ, ম, প, ধ, নি এই সংক্ষিপ্ত নামে চিহ্নিত করা হয়।

### সপ্তক

উপরোক্ত সাতটি মুখ্য স্বরকে একের পর এক ক্রমানুসারে লিখলে, রাখলে বা গাইলে 'সপ্তক'-এ পরিণত হয়। এই সপ্তকের সাতটি স্বরকে বলা হয় শুদ্ধ স্বর।

### স্থান

নাদের উঁচু-নিচুর মতো মন্দ্র, মধ্য এবং তার—এই তিনটি প্রকারের কথাও সঙ্গীতশাস্ত্রে পাওয়া যায়। এগুলিকে নাদ-স্থান বলা হয়। এই তিনটি স্থানকে এক-একটি স্বর-সপ্তক ধরে নিয়ে মন্দ্র-সপ্তক, মধ্য-সপ্তক এবং তার-সপ্তক—এই তিনটি সপ্তক সৃষ্টি হয়। মানুষ তার স্বাভাবিক স্বরে যে-কথা বলে,

তা মধ্য-সপ্তকের অন্তর্গত। স্বাভাবিক স্বরের থেকে কিছুটা নিচু স্বরে কথা বললে তা মন্দ্র-সপ্তক আর এই দু-ধরনের স্বরের থেকে উঁচু স্বরের কথাকে তার-সপ্তক হিসেবে চিহ্নিত করা যায়। মধ্য-সপ্তকের আওয়াজ মন্দ্র-সপ্তকের দ্বিগুণ এবং তার-সপ্তকের আওয়াজ মধ্য-সপ্তকের দ্বিগুণ। গানের ক্ষেত্রে এই তিনটি সপ্তকই বহুভাবে ব্যবহৃত হয়। মন্দ্র, মধ্য এবং তার-সপ্তকের বর্ণনা-চিহ্ন এই খণ্ডেই দেওয়া হল।

## সপ্তকে তীব্র এবং কোমল স্বর

আগেই বলা হয়েছে মুখ্য স্বর মোট সাতটি এবং সেগুলির সংক্ষিপ্ত নাম যথাক্রমে সা, রে, গ, ম, প, ধ, নি। এই স্বরগুলি আবার দু-ভাগে বিভক্ত—শুদ্ধ ও বিকৃত। অনেকে এগুলিকে প্রকৃত ও বিকৃতও বলে থাকেন। মূল স্বরকে নীচে নামালে তা কোমল স্বরে আর উঁচুতে চড়ালে তীব্র স্বরে পরিণত হয়। এইভাবে মূল স্বর যখন তার স্বস্থান থেকে সরে যায়, তখনই তাকে বলা হয় বিকৃত স্বর।

## সপ্তকের ১২টি স্বর

শুদ্ধ স্বর সাতটি এবং বিকৃত স্বর পাঁচটি মিলিয়ে একটি সপ্তকে মোট ১২টি স্বর থাকে। উপরে সঙ্গীতোপযোগী যে ২২টি নাদের কথা বলা হয়েছে, তার মধ্যে বিকৃত স্বর সৃষ্টি হয় ৩, ৭, ১২, ১৬ এবং ২০—এই স্থানগুলিতে। এই বিকৃত স্বরগুলি শুদ্ধ স্বরের বিশিষ্ট অবস্থায় সৃষ্টি হয় বলে এগুলির নামও ঠিক শুদ্ধ স্বরের মতোই। এইভাবে এই বারোটি স্বরের সাহায্যেই আজকাল সমস্ত রাগ গড়ে ওঠে।

আগেই বলা হয়েছে মুখ্য সাতটি স্বরকে শুদ্ধ স্বর বলা হয়। শুদ্ধ স্বর যখন তার স্বকীয় স্থান থেকে উঁচু বা নিচু হয়, তখন তা পরিণত হয় বিকৃত স্বরে। হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতিতে বিভিন্ন স্বরকে বিকৃত করার কিছু নিয়ম দেওয়া হয়েছে। সেগুলি এ-রকম ঃ

১। রে, গ, ধ, নি—এই চারটি স্বর যখন বিকৃত হয়, তখন সেগুলিকে যথাক্রমে কোমল রে, কোমল গ, কোমল ধ এবং কোমল নি বলা হয়।

২। মধ্যম—এই স্বরটি যখন বিকৃত হয়, তখন তাকে বলা হয় 'তীব্র ম'।

৩। সা, প—এই স্বরগুলি কখনওই বিকৃত হয় না, তাই এগুলিকে বলা হয় 'অচল স্বর'।

৪। কোনও কোনও গায়ক বা বাদক 'রে, গ, ধ, নি' এই শুদ্ধ স্বরগুলিকে তীব্র স্বর এবং শুদ্ধ মধ্যমকে কোমল মধ্যমও বলে থাকেন।

## ঠাট

ঠাট হচ্ছে সপ্তকেরই পরবর্তী ধাপ। সপ্তকের মধ্যে যে ১২টি স্বরের কথা বলা হয়েছে, সেগুলি থেকেই ঠাট সৃষ্টি হয়। সংস্কৃত গ্রন্থকাররা ঠাটকে 'মেল' নামে অভিহিত করেছেন। নাদ থেকে স্বর, স্বর থেকে সপ্তক এবং সপ্তক থেকে ঠাট—এই হচ্ছে হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির ক্রম। 'ঠাট' শব্দটির ব্যাখ্যা করা হয়েছে এভাবে ঃ

মেলঃ স্বরসমূহঃ স্যাদ্রাগব্যঞ্জনশক্তিমান্।

ভাবার্থ—'মেল' বা 'ঠাট' হচ্ছে স্বরের এক বিশেষ রূপ, যার থেকে রাগের সৃষ্টি হতে পারে।

ঠাট প্রসঙ্গে কয়েকটি বিষয় মনে রাখা দরকার ঃ

১। ঠাটের মধ্যে সর্বদাই সাতটি স্বর থাকা আবশ্যক।

২। ঐ সাতটি স্বর হচ্ছে যথাক্রমে 'সা, রে, গ, ম, প, ধ, নি'। স্বরগুলি এই ক্রম অনুযায়ী এবং এই নাম অনুসারেই হওয়া দরকার।

৩। ঠাটের মধ্যে আরোহ-অবরোহ উভয়ই থাকা অত্যাবশ্যক নয়।

৪। ঠাটের মধ্যে রঞ্জকতার কোনও প্রয়োজন নেই।

৫। কোনও ঠাটকে চেনার জন্য ওই ঠাট থেকে উদ্ভূত কোনও বিখ্যাত রাগকে ওই ঠাটের নামেই অভিহিত করা হয়ে থাকে, তা সে ওই রাগে সাতটি স্বর থাকুক বা না-ই থাকুক।

একটি সপ্তকের মধ্যে শুদ্ধ এবং বিকৃত স্বর মিলিয়ে মোট যে ১২টি স্বর থাকে, তা থেকে প্রত্যেক ঠাটের জন্য নিয়মিত ক্রম-অনুসারে সাতটি স্বর নিয়ে সেই স্বরগুলিকে 'সা, রে, গ, ম, প, ধ, নি' নাম দিলে তা থেকে অনেক ঠাট সৃষ্টি হয়। হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতিতে রাগসৃজনকারী এ-রকম মোট ১০টি ঠাট দেওয়া হয়েছে। এইসব ঠাটের নাম এবং সেগুলির স্বরাদি পরিচয় এই খণ্ডেই দেওয়া হল।

## রাগ

রাগ সৃষ্টি হয় ঠাট থেকে, কারণ ঠাটটি হচ্ছে রাগের উৎস। একটি ঠাট থেকে অজস্র রাগ সৃষ্টি হতে পারে। রাগের ব্যাখ্যা দিতে গিয়ে বলা হয়েছে ঃ

যোঽয়ং ধ্বনিবিশেষস্তু স্বরবর্ণবিভূষিতঃ।
রঞ্জকো জনচিত্তানাং সঃ রাগঃ কথিতো বুধৈঃ॥

ভাবার্থ ঃ ধ্বনির যে বিশিষ্ট রচনা জনচিত্ত বা মনুষ্যহৃদয় রঞ্জিত করে এবং যা স্বর-বর্ণের সহযোগে সৌন্দর্যময় হয়ে ওঠে, বুদ্ধিমান ব্যক্তিরা তাকেই 'রাগ' বলে থাকেন।

এই ব্যাখ্যায় 'স্বর' এবং 'বর্ণ', দুটি পারিভাষিক শব্দ আছে। বর্ণের ব্যাখ্যায় বলা হয়েছে ঃ

গানক্রিয়োচ্যতে বর্ণঃ স চতুর্ধা নিরূপিতঃ
স্থায়্যারোহ্যবরোহী চ সঞ্চারীত্যথ লক্ষণম্ ।।

ভাবার্থ ঃ গাওয়ার প্রত্যক্ষ ক্রিয়াকেই 'বর্ণ' বলা হয়। বর্ণ চার প্রকার—১। স্থায়ী, ২। আরোহী, ৩। অবরোহী, ৪। সঞ্চারী।

স্থায়ী বর্ণ ঃ একই স্বরকে বারবার উচ্চারণ করাই 'স্থায়ীবর্ণ'-এর উদাহরণ।

আরোহী বর্ণ ঃ ষড়্জ থেকে নিষাদ পর্যন্ত পরপর স্বরগুলি গাওয়া হলে তাকে 'আরোহী বর্ণ' বলা হয়।

অবরোহী বর্ণ ঃ নিষাদ থেকে ষড়্জে ফিরে আসাকে বলা হয় অবরোহী বর্ণ।

সঞ্চারী বর্ণ ঃ যার মধ্যে আরোহ-অবরোহের মিশ্রণ ঘটে, অর্থাৎ একত্রে মিলিত হয়, তাকেই বলা হয় 'সঞ্চারী বর্ণ'।

যে-কোনও গায়কের গায়কীর মধ্যে এই চারটি বর্ণ উপস্থিত থাকে। রাগের ব্যাখ্যার মধ্যে আমরা বর্ণ শব্দটির উপস্থিতি লক্ষ করেছি। এ থেকে বোঝা যায় যে প্রত্যক্ষ রাগের মধ্যে নিশ্চিত রূপে আরোহ-অবরোহ থাকা আবশ্যক। ঠাটের ব্যাখ্যায় কিন্তু 'বর্ণ' শব্দটি প্রযুক্ত হয়নি। পাঠক নিশ্চয়ই তা লক্ষ করেছেন।

## তিন জাতির রাগ

রাগোপযোগী স্বরসংখ্যা অনুযায়ী রাগের তিন প্রকার ভেদ স্বীকৃত ঃ ঔড়ব, ষাড়ব এবং সম্পূর্ণ।

ঔড়ব রাগ ঃ যে-রাগে ৫টি স্বর ব্যবহৃত হয়, তাকে বলে ঔড়ব রাগ।

ষাড়ব ঃ যে-রাগে ৬টি স্বর ব্যবহৃত হয় তাকে বলে ষাড়ব রাগ।

সম্পূর্ণ ঃ যে-রাগে ৭টি স্বর ব্যবহৃত হয়, তাকে বলে সম্পূর্ণ রাগ।

এই তিন ধরনের রাগই ঠাট থেকে সৃষ্টি হয়, তাই প্রত্যেক ঠাটে সাতটি স্বর থাকা আবশ্যক। অর্থাৎ এ-কথা প্রমাণসিদ্ধ যে ঠাট সর্বদাই সম্পূর্ণ অর্থাৎ সাতটি স্বরেরই হতে হবে।

হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতির সর্বজনমান্য নিয়ম হল—রাগের মধ্যে পাঁচটির থেকে কম স্বর থাকলে চলবে না। সবথেকে কম সংখ্যক স্বরবিশিষ্ট রাগকেই ঔড়ব রাগ বলা হয়।

## অলঙ্কার

অলংকার শব্দের ব্যাখ্যায় বলা হয়েছে ঃ

বিশিষ্টবর্ণসন্দর্ভমলংকারং প্রচক্ষতে।

ভাবার্থ ঃ কিছু নিয়মিত বর্ণের সমষ্টিকেই অলংকার বলা হয়।

বিশিষ্ট স্বরসমূহই অলংকারে পরিণত হয়। এক্ষেত্রেও আরোহ-অবরোহ ইত্যাদি বর্ণের প্রয়োজন হয়। গুণীজনরা অলংকারকে পালটাও বলে থাকেন।

এই খণ্ডে কিছু অলংকার দেওয়া হয়েছে। ছাত্ররা যাতে স্বরজ্ঞান আয়ত্ত করে দ্রুত রাগবিস্তারের জ্ঞান অর্জন করতে পারে, সেটাই এইসব অলংকারের মুখ্য উদ্দেশ্য। অলংকারের জন্য নিয়মিত স্বরসংখ্যার কোনও বিশেষ নিয়ম নেই।

## বাদী, সম্বাদী, অনুবাদী এবং বিবাদী

প্রত্যেক রাগেই বাদী, সম্বাদী, অনুবাদী এবং বিবাদী—এই চার প্রকার স্বরের দিকে সর্বদা মনোযোগ দিতে হয়।

বাদী: কোনও রাগের মধ্যে প্রযুক্ত অন্যান্য সমস্ত স্বরের তুলনায় যে-স্বরটি বারবার স্পষ্টভাবে প্রযুক্ত হয়, যার পুনরাবৃত্তি ঘটে, তাকেই বলা হয় বাদী স্বর। অর্থাৎ, যে-স্বরটি রাগের মধ্যে অধিক প্রযুক্ত হয়, সেই স্বরটিকেই ওই রাগের বাদী স্বর বলা হয়। বাদী স্বরকে রাগের রাজা উপাধিতে ভূষিত করা হয়।

কোনও রাগের বাদী স্বর কোন্‌টি তা স্পষ্টভাবে বুঝতে পারলে রাগটির নাম, রাগটি গাওয়ার সময় এবং রাগটির লক্ষণ চিনতে সুবিধা হয়।

সম্বাদী: যে-স্বর বাদী স্বরের থেকে কম কিন্তু অন্য স্বরগুলির থেকে অধিক ব্যবহৃত হয়, তাকেই বলা হয় সম্বাদী স্বর। সম্বাদী স্বরকে রাগের মন্ত্রী বলা যায়।

অনুবাদী: বাদী এবং সম্বাদী স্বর বাদে রাগের বাকি সমস্ত নিয়মিত স্বরকে বলা হয় অনুবাদী স্বর। অনুবাদী স্বরের স্থান সেবক প্রজার মতো।

বিবাদী: যে-স্বর প্রয়োগ করলে রাগের হানি হয়, তাকে বলে বিবাদী স্বর। বিবাদী স্বরকে তুলনা করা হয় শত্রুর সঙ্গে। সুদক্ষ গায়করা যখন কোন রাগে এ-রকম কোনও স্বর প্রয়োগ করেন, তখন তাকে 'বর্জিত স্বর'-ও বলা হয়ে থাকে। এ-রকম স্বর প্রয়োগ করে রাগের ভারসাম্য রক্ষা করা যথেষ্টই দুরূহ। একমাত্র সুদক্ষ গায়ক-বাদকদের পক্ষেই তা সম্ভব।

## স্বরমালিকা, লক্ষণগীত, খেয়াল, ধ্রুপদ

স্বরমালিকা: কোনও রাগের মধ্যে প্রযুক্ত স্বরগুলির তালবদ্ধ রচনা, যার থেকে রাগের স্বরূপ স্পষ্ট হয়, তাকে স্বরমালিকা বা সরগম বলা হয়।

লক্ষণগীত: যে-গানের মধ্যে কোনও রাগের নাম, রাগটি গাওয়ার সময়, বাদী, সম্বাদী, জাতি, স্বর প্রভৃতি উল্লেখযোগ্য বিষয় বিবৃত হয়ে থাকে, সেই গান সেই রাগে গাওয়া হলে তা ওই রাগের লক্ষণগীত হিসাবে অভিহিত হয়। অর্থাৎ লক্ষণগীতের মধ্যে রাগলক্ষণ উল্লিখিত হয়।

খেয়াল ও ধ্রুপদ: এগুলি আমাদের পুরনো দিনের গুণীজনদের রচিত গান। আজকাল এগুলিকেই উচ্চাঙ্গ সঙ্গীত বলে মনে করা হয়। খেয়াল এবং ধ্রুপদের পার্থক্য বোঝা যায় তার শব্দ, রস, ভাব ও গায়নশৈলী থেকে।

ধমার ঃ ধমার নামক তালে গাওয়া হোরীগানকেই 'ধমার' বলা হয়। এগুলির পরিচয় এই গ্রন্থের অন্য একটি খণ্ডে পাওয়া যাবে।

## স্থায়ী, অন্তরা, সঞ্চারী এবং আভোগ

এগুলি হচ্ছে গানের অবয়ব ( অংশ বা অঙ্গ )। প্রাচীন লেখকরা এগুলিকে বলতেন ধাতু। কোনও কোনও গান কেবলমাত্র স্থায়ী ও অন্তরাতেই থাকে, কিন্তু ধ্রুপদে প্রায়শ এই চারটিরই প্রয়োগ দেখা যায়। খেয়ালে বিশেষ করে স্থায়ী এবং অন্তরাই ব্যবহৃত হয়। কোনও কোনও গায়ক সঞ্চারীকে 'ভোগ'ও বলে থাকেন।

## আশ্রয় রাগ

হিন্দুস্থানী সঙ্গীত-পদ্ধতিতে কোনও ঠাটের নাম ওই ঠাট থেকে সৃষ্ট কোনও প্রসিদ্ধ জন্য-রাগের নামে রাখা হয়। এই ব্যাপারটা আমাদের দেশের প্রাচীন গ্রন্থকাররাও মেনে নিয়েছিলেন। যে জন্য-রাগটির নামে ঠাটের নাম রাখা হয়, আধুনিক পদ্ধতিতে তাকেই বলা হয় 'আশ্রয় রাগ'। ঠাট থেকে সৃষ্টি অন্য অনেক জন্য-রাগের মধ্যে এই আশ্রয় রাগের অল্পবিস্তর প্রভাব গুণীজনদের চোখে পড়ে। কিন্তু আশ্রয় রাগই মূল ঠাট থেকে সৃষ্ট অন্য সমস্ত রাগের উৎপাদক, এমন সিদ্ধান্ত মেনে নেওয়া যায় না। ঠাটকে রাগের নামে চিহ্নিত করা হয় শুধুমাত্র সুবিধার কারণে। জন্য-রাগগুলির যে স্বতন্ত্র নিয়ম আছে, তা কোনও গায়ক অজ্ঞতাবশত ভঙ্গ করলে সৃষ্ট রাগটির প্রকার ওই ঠাটবাচক অন্য কোনও রাগের সমান বলে প্রতিভাত হয়। এই জন্যই ঠাচবাচক রাগগুলিকে 'আশ্রয় রাগ' বলা হয়ে থাকে।

## বক্র স্বর, পকড়, মাত্রা এবং লয়

বক্র স্বর ঃ আরোহ বা অবরোহের সময় যখন কোনও-একটি স্বর পর্যন্ত গিয়ে আবার তার আগের স্বরে ফিরে আসতে হয়, তখন যে-স্বরটি থেকে ফেরা হয় তাকে বলে বক্র স্বর। যেমন—'প, ধ, নি়ধ, র্সা'। এখানে 'নি়' স্বরটি বক্র হয়েছে বলে বুঝতে হবে।

পকড় ঃ রাগবাচক মুখ্য স্বরসমষ্টিকে বলা হয় পকড়। অর্থাৎ স্বরের যে ছোট অংশগুলির স্বরালাপ করলে রাগের ঝলক পাওয়া যায়, তাকেই বলে রাগের পকড়।

মাত্রা ঃ গায়ন-সময়ের পরিমাপ করার মান বা পরিমাণকেই মাত্রা বলা হয়।

লয় ঃ গানের মধ্যে সময়ের গতিকে লয় বলা হয়। লয় তিন রকম—বিলম্বিত, মধ্য এবং দ্রুত। ফাঁক দিয়ে-দিয়ে, থেমে-থেমে ধীর গতির গায়নকে বলা হয় বিলম্বিত লয়, বিলম্বিতের দ্বিগুণ গতিকে বলা হয় মধ্য লয়, আর মধ্য লয়ের দ্বিগুণ গতিকে বলা হয় দ্রুত লয়।

## মঙ্গলাচরণ

সপার্বতীকং বিশ্বেশং সলক্ষ্মীকং চ কেশবম্।
প্রণতোঽস্মি সদা কুর্যাৎ তদং ত্রিযুগলং শিবম্॥

## পাঠ—১

জ্ঞাতব্য: শিক্ষকমহোদয়গণের উচিত ছাত্রদের শিক্ষাদানের সময় পৃথক পৃথক ধ্বনিকে ষড়্জ (সা) হিসাবে ধরে নিয়ে কণ্ঠ মিলিয়ে গান করতে শেখানো। প্রতিবার সেই ধ্বনিকে 'সা' ধরে নিয়ে উচ্চারণ করাতে হবে।

সা.
সা, রে, সা.
সা, রে, গ, রে, সা.
সা, রে, গ, ম, গ. রে, সা.

ম.
ম, গ, ম.
ম, গ, রে, গ, ম.
ম, গ, রে, সা, রে, গ, ম.

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| | সা. | | ॥ | | ম. | |
| সা | রে | সা. | ॥ | ম | গ | ম. |
| রে | গ | রে. | ॥ | গ | রে | গ. |
| গ | ম | গ. | ॥ | রে | সা | রে. |

## পাঠ—২

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| সা, | রে, | গ, | ম. | ॥ | ম, | গ, | রে, | সা. |
| সা, | রে | গ | ম. | ॥ | ম, | গ | রে | সা. |
| সা | রে, | গ | ম. | ॥ | ম | গ, | রে | সা. |
| সা | রে | গ, | ম. | ॥ | ম | গ | রে, | সা. |
| সা | রে | গ | ম. | ॥ | ম | গ | রে | সা. |

সা, রে, গ, ম. ॥ ম, গ, রে, সা.

×, রে, গ, ম. ॥ ×, গ, রে, সা.

সা, ×, গ, ম. ॥ ম, ×, রে, সা.

সা, রে, ×, ম. ॥ ম, গ, ×, সা.

সা, রে, গ, ×. ॥ ম, গ, রে, ×.

## পাঠ—৩

প.

প, ধ, প.

প, ধ, নি, ধ, প.

প, ধ, নি, সা, নি, ধ, প.

সা.

সা, নি, সা.

সা, নি, ধ, নি, সা.

সা, নি, ধ, প, ধ, নি, সা

প. ॥ সা

প ধ প. ॥ সা নি সা.

ধ নি ধ. ॥ নি ধ নি.

নি সা নি. ॥ ধ প ধ.

## পাঠ—৪

প, ধ, নি, সা ॥ সা, নি, ধ, প.

প, ধ নি সা. ॥ সা নি ধ প.

প ধ, নি সা. ॥ সা নি, ধ, প.

প ধ নি, সা. ॥ সা নি ধ প.

প ধ নি সা. ॥ সা নি ধ প.

প, ধ, নি, র্সা. ॥ র্সা, নি, ধ, প.
×, ধ, নি, র্সা. ॥ × নি, ধ, প.
প, ×, ধ, র্সা. ॥ র্সা, × ধ, প
প, ধ, × র্সা. ॥ র্সা, নি, × প.
প, ধ, নি, ×. ॥ র্সা, নি, ধ, ×.

জ্ঞাতব্য : উপরের এই চারটি পাঠ শিক্ষার্থীদের উল্টে-পাল্টে ভালভাবে শেখাতে হবে এবং শিক্ষকদের এই পাঠগুলিকে ছোটবড় স্বরসমূহে নতুন নতুন পদ্ধতিতে তৈরি করে ব্ল্যাকবোর্ডে লিখে প্রতিদিন শিক্ষার্থীদের অভ্যাস করাতে হবে। এই স্বরসমুদয়ের স্বরগুলি ক্রমানুসারে হওয়া চাই অর্থাৎ পারম্পর্য বজায় থাকা চাই। কিন্তু পরে পরে যে ঐ স্বরগুলি ক্রমানুসারেই থাকবে, এমন কোনও কথা নেই। শুদ্ধ স্বরের ধারণা ভালভাবে গড়ে ওঠার পর একটি-দুটি করে বিকৃত স্বর এই পাঠগুলির ভিত্তিতেই অভ্যাস করাতে হবে। স্বরস্থানের দিকে যত মনোযোগ দেওয়া হবে, সাফল্য তত বেশি পাওয়া যাবে এবং স্বরজ্ঞান গভীর হয়ে উঠবে।

## পাঠ—৫

জ্ঞাতব্য : এই পাঠে প্রদত্ত পাল্টা বা অলংকারগুলি ছাত্রদের কণ্ঠস্থ করালে তাদের খুবই উপকার হবে। এই অলংকারগুলি আরোহে ভালভাবে অভ্যাস করানোর পর অবরোহে অভ্যাস করাতে হবে —যেমন, অলংকার ১ বা ২ দেখুন। এগুলি আয়ত্ত হওয়ার পর এই স্বরগুলিকে ভিন্ন ভিন্ন অকার-ইকারে অভ্যাস করাতে হবে এবং বিভিন্ন লয়ে বারবার গেয়ে ছাত্রদের শোনাতে হবে। শুদ্ধ স্বরের সাধনা পূর্ণ হওয়ার পর এই ক্রমেই বিকৃত স্বরের অভ্যাস বাড়াতে হবে।

১। সা, রে, গ, ম, প, ধ, নি, র্সা।
র্সা, নি, ধ, প, ম, গ, রে, সা।
২। সাসা, রেরে, গগ, মম, পপ, ধধ, নিনি, র্সার্সা।
র্সার্সা, নিনি, ধধ, পপ, মম, গগ, রেরে, সাসা।

৩। সাসাসা, রেরেরে, গগগ, মমম, পপপ,
ধধধ, নিনিনি, র্সার্সার্সা।

৪। সারে, রেগ, গম, মপ, পধ, ধনি, নির্সা।

৫। সারেসা, রেগরে, গমগ, মপম, পধপ,
ধনিধ, নির্সানি, র্সার্রের্সা।

৬। সাসা রেরে সাসা, রেরে গগ রেরে, গগ মম গগ,
মম পপ মম, পপ ধধ পপ, ধধ নিনি ধধ,
নিনি র্সার্সা নিনি, র্সার্সা র্রের্রে র্সার্সা।

৭। সারেগ, রেগম, গমপ, মপধ, পধনি, ধনির্সা।

৮। সারেগম, রেগমপ, গমপধ, মপধনি, পধনির্সা।

৯। সাগ, রেম, গপ, মধ, পনি, ধর্সা।

১০। সা সা গ গ, রে রে ম ম, গ গ প প, ম ম ধ ধ,
প প নি নি, ধ ধ র্সা র্সা।

## পাঠ- ৬

১১। সা ম, রে প, গ ধ, ম নি, প র্সা।

১২। সাসামম, রেরেপপ, গগধধ, মমনিনি, পপর্সার্সা।

১৩। সা প, রে ধ, গ নি, ম র্সা।

১৪। সা সা প প, রে রে ধ ধ, গ গ নি নি, ম ম র্সা র্সা।

১৫। র্সা র্সা নি ধ, নি নি ধ প, ধ ধ প ম, প প ম গ,
ম ম গ রে, গ গ রে সা।

১৬। সা রে গ গ গ, রে গ ম ম ম, গ ম প প প, ম প ধ ধ ধ,
প ধ নি নি নি, ধ নি র্সা র্সা র্সা।

১৭। সা রে সা রে গ, রে গ রে গ ম, গ ম গ ম প,
ম প ম প ধ, প ধ প ধ নি, ধ নি ধ নি র্সা।

১৮। সা রে গ সা রে গ ম, রে গ ম রে গ ম প, গ ম প গ ম প ধ,
ম প ধ ম প ধ নি, প ধ নি প ধ নি র্সা।

১৯। সা রে গ ম প ধ নি র্সা নি ধ প ম গ রে সা.
সা রে গ ম প ধ নি ধ প ম গ রে সা.
সা রে গ ম প ধ প ম গ রে সা.
সা রে গ ম প ম গ রে সা.
সা রে গ ম গ রে সা.
সা রে গ রে সা.
সা রে সা.

২০। সা রে সা, সা রে গ রে সা, সা রে গ ম গ রে সা, সা রে গ ম প ম গ রে সা, সা রে গ ম প ধ প ম গ রে সা সা রে গ ম প ধ নি ধ প ম গ রে সা, সা রে গ ম প ধ নি র্সা নি ধ প ম গ রে সা।

## পাঠ—৭

### শুদ্ধ এবং বিকৃত স্বর অভ্যাসের জন্য উদাহরণ

**শিক্ষকদের প্রতি :** এই স্বরমালার প্রতিটি স্বরকে এক মাত্রা-কালে বলা হবে। যেখানে যে-স্বরকে যত মাত্রা বেশি গাইতে হবে, সেখানে সেই স্বরের পর ততগুলি 'ऽ' এইরকম অবগ্রহ-চিহ্ন দেওয়া আছে। এই উদাহরণের স্বর-বিস্তারগুলি অত্যন্ত সাবধানে এবং মধুর কণ্ঠে গাইতে হবে। পড়ার সুবিধার জন্য প্রতি চার মাত্রার পর একটি '।' এরকম দাঁড় করানো রেখা দেওয়া হল।

### প্রকার—১

#### (অ) শুদ্ধ স্বর

১। সা ऽ গ ऽ । রে ऽ সা ऽ । সা ऽ রে ऽ । সা ऽ ऽ ऽ
গ ऽ ম ऽ । গ ऽ ऽ ऽ । ম ऽ প ऽ । ম ऽ গ ऽ
ম ऽ রে ऽ । সা ऽ ऽ ऽ ।

২। সা ঽ রে ঽ । সা ঽ ঽ ঽ । গ ঽ ম ঽ । রে ঽ সা ঽ
গ ঽ ম ঽ ॥ ধ ঽ প ঽ । ধ ঽ ম ঽ । গ ঽ ম ঽ
রে ঽ ঽ ঽ । সা ঽ ঽ ঽ ।

৩। সা ঽ রে ঽ । সা ঽ ঽ ঽ । গ ঽ রে ঽ । সা ঽ ঽ ঽ
রে ঽ সা ঽ । নি্ ঽ ধ্ ঽ । নি্ ঽ ধ্ ঽ । প্ ঽ ঽ ঽ
প্ ঽ নি্ ঽ ॥ ধ্ ঽ নি্ ঽ । সা ঽ ঽ ঽ । রে ঽ ঽ ঽ
গ ঽ ম ঽ ॥ ধ ঽ প ঽ । ম ঽ গ ঽ ॥ ম ঽ রে ঽ
গ ঽ ম ঽ । প ঽ ম ঽ । গ ঽ ম ঽ । রে ঽ সা ঽ

৪। সা রে সা ঽ । সা রে গ ম । রে রে সা ঽ । সা রে গ ম
প ম গ ম । রে রে সা ঽ । সা রে গ ম ॥ ধ প ধ ম
গ ঽ প ম । গ ম রে সা ॥ সা রে গ ম ॥ ধ ধ নি ধ
প ধ ম গ । ম গ রে সা ॥ সা রে গ ম । প ধ নি র্সা
র্সা নি ধ প । ম গ রে সা ॥

৫ সা রে গ ম । রে গ ম প । গ ম ধ প । নি ধ নি র্সা
র্গ র্রে র্সা নি । ধ নি ধ প ॥ ধ ম গ প ॥ ম গ রে সা

৬। সা সা গ ম ॥ রে ঽ গ প । নি ধ ঽ নি ॥ র্সা ঽ র্রে র্সা
র্সা র্রে র্গ র্রে । র্সা ঽ র্রে র্সা । ঽ নি ধ প ॥ ম গ রে সা

৭। প প ধ নি । র্সা ঽ র্রে র্সা ॥ র্সা র্রে র্গ র্ম । র্রে র্রে র্সা ঽ
র্সা র্রে র্গ র্ম । র্প র্গ র্ম র্রে ॥ র্সা র্রে র্সা ঽ । ধ নি র্সা ঽ
র্গ র্রে র্সা নি ॥ ধ প র্সা নি । ধ প ম গ । ম গ রে সা

## (ব) বিকৃত ম'

১। গ ঽ রে ঽ ॥ সা ঽ ঽ ঽ ॥ নি্ ঽ রে ঽ ॥ সা ঽ ঽ ঽ
নি্ ঽ রে ঽ । গ ঽ ঽ ঽ । রে ঽ গ ঽ । ঽ ঽ ঽ ঽ
প ঽ ম' ঽ । গ ঽ ঽ ঽ । রে ঽ গ ঽ । ঽ ঽ ঽ ঽ
প ঽ রে ঽ । সা ঽ ঽ ঽ । নি্ ঽ রে ঽ । সা ঽ ঽ ঽ

২। সা ঽ রে ঽ । গ ঽ ঽ ঽ । রে ঽ গ ঽ । ঽ ঽ ঽ ঽ
প ঽ ম' ঽ ॥ গ ঽ ঽ ঽ । ধ ঽ প ঽ । ম' ঽ গ ঽ
নি ঽ ধ ঽ ॥ প ঽ ম' ঽ । ধ ঽ প ঽ ॥ ম' ঽ গ ঽ
রে ঽ গ ঽ । ঽ ঽ ঽ ঽ । প ঽ রে ঽ । নি্ রে সা ঽ

